সাহিত্য-পরিষদ্‌গ্রন্থাবলী—সং ৬৯

# লেখমালানুক্রমণী

[ প্রথম খণ্ড ]

প্রথম ভাগ

শ্রীরাখালদাস বন্দ্যোপাধ্যায় এম্ এ

সম্পাদিত

২৪৩।১ আপার সার্কুলার রোড, বঙ্গীয়-সাহিত্য-পরিষদ্ মন্দির হইতে

শ্রীরামকমল সিংহ কর্ত্তৃক

প্রকাশিত

বঙ্গাব্দ ১৩৩০

মূল্য—[illegible] পক্ষে ৸৹, পরিষদের [illegible] পক্ষে ॥৹ ও শাখা-পরিষদের সদস্য পক্ষে ॥৵৹। মূল্য : ১॥৹

# প্রকাশকের নিবেদন

বিগত ১৩১৬ বঙ্গাব্দে বঙ্গীয়-সাহিত্য-পরিষদের তদানীন্তন অন্যতম সহকারী সম্পাদক শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় এম্ এ মহাশয় ভারতবর্ষের ধাতুফলকে, মূর্ত্তির পাদপীঠে, শরীরগাত্রে এবং প্রস্তরফলকে যে সকল লেখ এ পর্য্যন্ত আবিষ্কৃত হইয়াছে, তাহাদের মধ্যে অশোকের লিপি ভিন্ন গুপ্ত-সম্রাট্দের সময় পর্য্যন্ত যত লিপি পাওয়া গিয়াছে, সেই গুলির পুঙ্খানুপুঙ্খ বিবরণ অর্থাৎ প্রত্যেক লিপি কবে আবিষ্কৃত হইয়াছে, তাহাদের বর্ত্তমান অবস্থিতি-স্থান এবং কে কোথায় কোন্ কোন্ পুস্তক ও পত্রিকায় তাহাদের আলোচনা করিয়াছেন, তাহাদের কোন্‌খানি হইতে কি কি তথ্য আবিষ্কৃত হইয়াছে বা আবিষ্কারের সাহায্য হইয়াছে, ইত্যাদি বিষয়ের যথাযথ বিবরণ-সম্বলিত "উৎকীর্ণ লিপি-সঙ্কলন" নামে এক গ্রন্থ পরিষৎ কর্ত্তৃক প্রকাশের প্রস্তাব করেন। পরিষদের কার্য্য-নির্ব্বাহক-সমিতি—এই বিবরণ সম্পূর্ণ করিয়া প্রকাশ করিতে পারিলে, ইতিহাস ও প্রত্নতত্ত্বানুসন্ধিৎসুগণের পরম হিত সাধিত হইবে বিবেচনা করিয়া, শ্রীযুক্ত রাখাল বাবুর এই সাধু প্রস্তাব গ্রহণ করেন। বঙ্গভাষায় এই শ্রেণীর গ্রন্থ ইতঃপূর্ব্বে কোথাও প্রকাশিত হয় নাই। বিশেষতঃ ইংরেজিতে ডাঃ কীলহর্ণ সঙ্কলিত এইরূপ যে গ্রন্থ প্রচলিত রহিয়াছে, তাহা অনেক বিষয়ে অসম্পূর্ণ। কার্য্য-নির্ব্বাহক-সমিতি শ্রীযুক্ত রাখাল বাবুর উপর এই গ্রন্থ সঙ্কলনের ও সম্পাদনের ভার অর্পণ করেন। তদবধি শ্রীযুক্ত রাখাল বাবু বহু পরিশ্রম করিয়া, ১৩১৭ বঙ্গাব্দ হইতে কার্য্য-নির্ব্বাহক-সমিতির নির্দ্দেশমত লোক নিযুক্ত করিয়া এই গ্রন্থের পাণ্ডুলিপি প্রস্তুত করিতে প্রবৃত্ত হন। ১৩২০ বঙ্গাব্দে গ্রন্থখানির প্রথম খণ্ডের পাণ্ডুলিপি লিখিত হয়। এই খণ্ডে ৯৬৭টি লেখের বিবরণ সঙ্কলিত হয়। ১৩২১ বঙ্গাব্দে কার্য্য-নির্ব্বাহক-সমিতির নির্দ্দেশমত পরিষদের সভাপতি মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী সি আই ই, এম্ এ মহাশয়, এই গ্রন্থের পূর্ব্বনির্দ্ধারিত "উৎকীর্ণ লিপি-সঙ্কলন", নাম পরিবর্ত্তিত করিয়া, "লেখমালানুক্রমণী" নামকরণ করেন। শ্রীযুক্ত রাখাল বাবুর অনবকাশ ও শারীরিক অসুস্থতাবশতঃ এই গ্রন্থপ্রকাশে এই দীর্ঘ কাল বিলম্ব ঘটিয়া যায়।

১৩২১।২২ বঙ্গাব্দে এই গ্রন্থের মাত্র ১৩টী ফর্ম্মা মুদ্রিত হয়। এই সময়ের মধ্যে ডাক্তার লুডার্স পূর্ব্বপ্রকাশিত খোদিত লিপির এক পরিশিষ্ট প্রকাশ করেন, তাহাতে প্রায় ২০০।২৫০ লিপির বিবরণ লিপিবদ্ধ হয়। শ্রীযুক্ত রাখাল বাবু এই সকল লেখও গ্রন্থমধ্যে সন্নিবিষ্ট করিবার ব্যবস্থা করেন। ১৩২৩ বঙ্গাব্দে কার্য্য-নির্ব্বাহক-সমিতির নির্দ্দেশমত স্থির হয় যে, এই গ্রন্থের প্রথম খণ্ড দুই ভাগে প্রকাশিত হইবে। এই প্রথম খণ্ড প্রায় ৪০০ পৃষ্ঠায় সম্পূর্ণ হইবে এবং এই খণ্ডে উত্তরাপথের সমস্ত লেখের বিবরণ প্রকাশিত হইবে। তৎপরে শ্রীযুক্ত রাখাল বাবু ১৩২৪ বঙ্গাব্দ হইতে কর্ম্মোপলক্ষে পুনায় অবস্থিতি করিতেছিলেন। এই জন্য এই গ্রন্থের মুদ্রণকার্য্য আর অগ্রসর হয় নাই। প্রথম খণ্ডের সম্পূর্ণ পাণ্ডুলিপি প্রস্তুত রহিয়াছে। শ্রীযুক্ত রাখাল বাবু যত দূর সম্পাদন করিয়া দিয়াছেন, তাহাই এই গ্রন্থে প্রকাশিত হইল। অবশিষ্টাংশ অপর কোন লিপিতত্ত্ববিৎ দ্বারা সম্পাদন করাইয়া প্রকাশের ব্যবস্থা করা হইবে। মুদ্রিত ফর্ম্মাগুলি নষ্ট হইবার উপক্রম হইতেছে। এজন্য গ্রন্থের প্রথম খণ্ডের প্রথম ভাগ প্রকাশিত হইল এবং ইহাতে ২৩১টী লেখের বিবরণ প্রদত্ত হইল।

এই খণ্ডে প্রকাশিত ২৩১টী লেখের বিবরণের মধ্যে ১ হইতে ১২৮টী লেখের বিবরণ শ্রীযুক্ত রাখাল বাবু বিশেষ ভাবে দেখিয়া দিয়া যেরূপ মীমাংসা করিয়া দিয়াছেন, তদনুসারেই মুদ্রিত হইল। ১২৯ হইতে ২৩১ পর্য্যন্ত লেখের বিবরণ তাঁহা দ্বারা সম্পাদিত হয় নাই।

বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ মন্দির,
কলিকাতা,
বঙ্গাব্দ ১৩৩০।

শ্রীরামকমল সিংহ
প্রকাশক

# সূচি

## উত্তরাপথের লেখমালা


১। জেরক প্রস্তরলিপি
২। শকোরি পর্ব্বতলিপি (ক)
৩। ঐ (খ)
৪। ঐ (গ)
৫। ঘমুণ্ডির খোদিত লিপি (ক)
৬। ঐ (খ)
৭। কান্‌হিয়ারা পর্ব্বত-লিপি
৮। পঠিয়ার পর্ব্বত-লিপি
৯। ধনেসর খেরার বৌদ্ধমূর্ত্তির খোদিত লিপি (ক)
১০। ঐ (খ)
১১। আনিয়োরের বুদ্ধমূর্ত্তির খোদিত লিপি (ক)
১২। রালভড়ারের সিদ্ধমূর্ত্তির খোদিত লিপি
১৩। মোরার প্রস্তরলিপি
১৪। মোরার মূর্ত্তির খোদিত লিপি
১৫। নৌগবার মূর্ত্তির খোদিত লিপি
১৬। সক্‌নার মূর্ত্তির খোদিত লিপি
১৭। গণেশরার মূর্ত্তির খোদিত লিপি
১৮। মহোলীর নাগমূর্ত্তির খোদিত লিপি
১৯। কোটার মূর্ত্তির খোদিত লিপি
২০। কোটার স্তম্ভলিপি
২১। মথুরা স্তূপ-বেষ্টনীর স্তম্ভের খোদিত লিপি
২২। ঐ
২৩-২৫। মথুরার স্তম্ভলিপি
২৬। মথুরা অর্জ্জুনপুরার প্রস্তর-স্তম্ভের খোদিত লিপি
২৭। লক্ষ্ণৌ মিউজিয়মের আলম্বনলিপি
২৮। কঙ্কালিটিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি
২৯-৩০। কঙ্কালিটিলার আয়াগপট্টের খোদিত লিপি
৩১। কঙ্কালিটিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি
৩২। কঙ্কালিটিলার প্রস্তর-লিপি
৩৩। মথুরা চৌবারার স্তূপ-বেষ্টনীর স্তম্ভলিপি
৩৪। কঙ্কালিটিলার তোরণের খোদিত লিপি
৩৫। কঙ্কালিটিলার আয়গপট্টের খোদিত লিপি

৩৬। কঙ্কালিটিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি

৩৭। মথুরার জৈন মূর্ত্তির খোদিত লিপি

৩৮-৪২। কঙ্কালিটিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি

৪৩। মথুরার জৈন শিলাপট্টলিপি

৪৪। কঙ্কালিটিলার জৈন শিলাপট্টের খোদিত লিপি

৪৫। লক্ষ্ণৌ চিত্রশালার শিলাপট্টের খোদিত লিপি

৪৬। লক্ষ্ণৌ চিত্রশালার জৈন মূর্ত্তির খোদিত লিপি

৪৭। মথুরা চিত্রশালার জৈন মূর্ত্তির খোদিত লিপি

৪৮। মাতামঠের জৈন মূর্ত্তির খোদিত লিপি

৪৯-৫০। মথুরা কঙ্কালিটিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি

৫১। মথুরার প্রস্তর-স্তম্ভের খোদিত লিপি

৫২। কঙ্কালিটিলার স্ত্রী-মূর্ত্তির খোদিত লিপি

৫৩। কঙ্কালিটিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি

৫৪। কঙ্কালিটিলার প্রস্তর-মূর্ত্তির খোদিত লিপি

৫৫। কঙ্কালিটিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি

৫৬। কঙ্কালিটিলার শিলাপট্টের খোদিত লিপি

৫৭-৬১। কঙ্কালিটিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি

৬২। কঙ্কালিটিলার জৈন শিলাপট্টের খোদিত লিপি

৬৩। কঙ্কালিটিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি

৬৪। মথুরার জৈন মূর্ত্তির খোদিত লিপি

৬৫। কঙ্কালিটিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি

৬৬। ঐ

৬৭। মথুরার জৈন খোদিত লিপি

৬৮। লক্ষ্ণৌ চিত্রশালার খোদিত লিপি

৬৯। লক্ষ্ণৌ চিত্রশালার মূর্ত্তির খোদিত লিপি

৭০। মথুরার খোদিত লিপি

৭১। মথুরা কাটরা টিলার বৌদ্ধ-মূর্ত্তির খোদিত লিপি

৭২। মথুরা চিত্রশালার বৌদ্ধ-মূর্ত্তির খোদিত লিপি

৭৩। মথুরা গলতেশ্বর মহাদেব মন্দিরের বৌদ্ধমূর্ত্তির খোদিত লিপি

৭৪। মথুরার জামালপুরের বৌদ্ধ মূর্ত্তির খোদিত লিপি
৭৫। লক্ষ্ণৌ চিত্রশালার বৌদ্ধ মূর্ত্তির খোদিত লিপি
৭৬-৭৮। মথুরা চিত্রশালার স্তম্ভলিপি
৭৯। মথুরার গোপালপুরের স্তম্ভলিপি
৮০। মথুরা চিত্রশালার স্তম্ভলিপি
৮১-৯৫। মথুরার স্তম্ভমূলের খোদিত লিপি
৯৬। মথুরার জেলখানা ঢিবির স্তম্ভ-পাদমূলের খোদিত লিপি
৯৭। মথুরার বৌদ্ধ স্তম্ভ-পাদমূলের খোদিত লিপি
৯৮। মথুরার স্তম্ভমূলের খোদিত লিপি
৯৯-১০২। মথুরার বৌদ্ধ খোদিত লিপি
১০৩-১০৪। মথুরার স্তম্ভ-পাদমূলের খোদিত লিপি
১০৫। মথুরার বৌদ্ধ স্তম্ভ-পাদমূলের খোদিত লিপি
১০৬। মথুরার বৌদ্ধ খোদিত লিপি
১০৭। মথুরার স্তম্ভ-পাদমূলের খোদিত লিপি
১০৮। মথুরার বৌদ্ধস্তূপের খোদিত লিপি
১০৯। মথুরার বৌদ্ধ খোদিত লিপি
১১০। মথুরার বৌদ্ধ মূর্ত্তির খোদিত লিপি
১১১। মথুরার বৌদ্ধ স্তম্ভ-পাদমূলের খোদিত লিপি
১১২। মথুরার বৌদ্ধ খোদিতলিপি
১১৩। মথুরা (চৌবারার) বৌদ্ধ প্রস্তরখণ্ডের খোদিত লিপি
১১৪। মথুরা (চৌবারার) বৌদ্ধ খোদিত লিপি
১১৫-১২০। মথুরার বৌদ্ধ মূর্ত্তির খোদিত লিপি
১২১। পর্থমের (মথুরার) মূর্ত্তির খোদিত লিপি
১২২। মহ্ত্তয়ানের প্রস্তরের খোদিত লিপি
১২৩। শতধারার প্রস্তরনির্ম্মিত বাক্সের খোদিত লিপি
১২৪। শতধারা স্তূপের প্রস্তরনির্ম্মিত বাক্সের খোদিত লিপি
১২৫-২৬। সোনারি স্তূপের স্তম্ভলিপি
১২৭-১৩০। সোনারি স্তূপের খোদিত লিপি
১৩১। সোনারি স্তূপের প্রস্তরনির্ম্মিত আধারের খোদিত লিপি
১৩২। সাঞ্চির বৌদ্ধমূর্ত্তির খোদিত লিপি

১৩৩-১৬১। সাঞ্চি বৌদ্ধস্তূপের খোদিত লিপি

১৬২-১৬৭। সাঁচির বৌদ্ধ খোদিত লিপি

১৬৮-২৩১। সাঁচির বৌদ্ধ স্তূপের খোদিত লিপি

---

## লিপিগুলির "পূর্ব্বোল্লেখে" ব্যবহৃত সাঙ্কেতিক শব্দের পরিচয়

বো-র-এ-সো-প—Proceedings of the Bombay Branch of the Royal Asiatic Society.

এ-ই—Epigraphia Indica.

এ স-প—Proceedings of the Asiatic Society.

মু-ফ—মুদ্রিত ফলক

জেড-ডি-এম-জি—Zeitschrift der deutschen Morgenlandischen Gesellschaft.

আ-সা-রি—Archaeological Survey Report.

র-এ-সো-প—Proceedings of the Royal Asiatic Society.

বি ই-এফ-ই-ও—Bulletin de l'Ecole francaise d' Extreme-Orient.

ই-এ—Indian Antiquary.

জে-এ—Journal Asiatique.

মথুরা—Mathura Inscriptions.

Corps, Inscr, Ind,—Corpus Inscriptionum Indicarum.

# লেখমালানুক্রমণী

## উত্তরাপথের লিপিমালা।

### ১। জেরক প্রস্তর-লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৫৪ খৃষ্টাব্দে মিঃ ফ্রিয়ার-কোল্ সর্ব্বপ্রথমে ইহার উল্লেখ করেন,—বো-র-এ-সো-প, ৫খ, ৩৫৭পৃ ও তৎসংশ্লিষ্ট মু-ফ ৫।

**ইতিহাস,**—সিন্ধুদেশে করাচী জেলায় জেরক নামক স্থানে কতকগুলি প্রাচীন হিন্দু বা বৌদ্ধ ধ্বংসাবশেষ আছে। এইগুলির বর্ত্তমান নাম "কাফির কোট" অর্থাৎ বিধর্ম্মীর দুর্গ। এই স্থানে এক খণ্ড প্রস্তরে কাপ্তেন কোল এই খোদিত লিপিটি দেখিতে পাইয়াছিলেন।

**বিবরণ,**—এই লিপির আজিও কেহ পাঠোদ্ধার করেন নাই, কাজেই ইহার কোন বিবরণও জানা যায় নাই।

ফ্রিয়ারকোল ইহার প্রতিলিপি মাত্র প্রকাশ করিয়াছেন। ইহার বর্ত্তমান অবস্থান অজ্ঞাত।

**মন্তব্য,**—যে চিত্র প্রকাশিত হইয়াছে, তাহা অত্যন্ত ভুল। এইমাত্র বুঝা যায় যে, অক্ষরগুলি খৃষ্টপূর্ব্ব প্রথম শতাব্দীর ব্রাহ্মী অক্ষর।

---

### ২। শকোরি পর্ব্বত-লিপি। (ক)

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯৬ খৃষ্টাব্দে ডাক্তার বুলার সর্ব্বপ্রথম ইহার বিবরণ প্রকাশ করেন,—এ-ই, ৪খ, ১৩৪পৃ, ১ সংখ্যা।

**ইতিহাস,**—পেশোয়ার (পেশাবর) জেলার সুবাস্ত (Swat) উপত্যকার শকোরি নামক স্থানে একটি ছোট পাহাড়ের গায়ে এই লিপি খোদা

আছে। পাহাড়ের এই স্থানটিকে 'খাজানা ঘাট' বলে; কারণ, এক সময়ে ইহার নিকটে কিছু অর্থ পাওয়া গিয়াছিল। ইহার আধ ক্রোশ দূরে মঙ্গলোর গ্রাম। উহার নিকট বহু স্তূপ-মঠাদির ধ্বংসাবশেষ আছে। অনেকে এই স্থানটিকে প্রাচীন উদ্যান রাজ্যের রাজধানী বলিয়া অনুমান করিয়া থাকেন। পেশাবরের ভূতপূর্ব্ব ডেপুটী কমিশনার মেজর ডীন এই শিলালিপির ছাপ লইয়া, ডাক্তার হুল্‌শ্‌জ্‌কে পাঠাইয়া দিয়াছিলেন। ডাক্তার বুলার তাহা হইতে এই লিপির বিবরণ প্রথম প্রকাশ করেন।

**বিবরণ,**—এই লিপিতে বৌদ্ধ-গ্রন্থ মহাপরিনিব্বান সুত্তের ( মহাপরি-নির্ব্বাণ সূত্রের ) ৬ষ্ঠ অধ্যায়ের ১৬শ শ্লোকের সংস্কৃত অনুবাদ খোদিত আছে। শাক্য-বুদ্ধের পরিনির্ব্বাণকালে ইন্দ্র এই গাথা পাঠ করিয়াছিলেন। উক্ত সূত্র-গ্রন্থেরই এই মত, কিন্তু মহাসুদস্‌সন জাতক ( মহাসুদর্শন-জাতক ) নামক আর একখানি বৌদ্ধগ্রন্থের মতে ইহা স্বয়ং বুদ্ধদেবেরই বাক্য।

পর্ব্বতগাত্রে শ্লোক তিনটি নিম্নলিখিত তিন পংক্তিতে উৎকীর্ণ হইয়াছে;—

১। অনীত্যা[১] বত সংস্কারা উৎপাদব্যয়
ধর্ম্মিণঃ [ ॥* ]

২। উৎপদ্য হী[২] নীরুদ্ধ্যান্তে[৩] তেপা[৪]

৩। ব্যুপশমস্ সুখম্ ( ॥* )

**মন্তব্য,**—এই লিপি এখনও বেশ ভাল অবস্থায় আছে। দুই একটা অক্ষর ক্ষয় হইয়া গিয়াছে বটে, কিন্তু এখনও তাহাদের চিহ্ন সুস্পষ্ট বুঝা যায়। ইহার ভাষা সংস্কৃত। লিপিকর-প্রমাদে ইহাতে কয়েকটি ভুল আছে; যথা,— (১) অনীত্যা—অনিত্যা; (২) হী—হি; (৩) নীরুদ্ধ্যান্তে—নিরুধ্যন্তে; (৪) তেপা—তেষাং।

উত্তর-ভারতীয় গুপ্তাক্ষর নামে যে শ্রেণীর অক্ষরগুলি প্রাচ্যতত্ত্বজ্ঞ পণ্ডিত-দিগের পরিচিত হইয়াছে,—এই লিপির অক্ষরগুলিও তাহাদের ন্যায়; সামান্য কিছু কিছু পার্থক্য আছে। ইহার কতকগুলি অক্ষরে ঐ শ্রেণীর অপেক্ষা আরও

* লেখগুলির পাঠে যে সকল অক্ষরের পার্শ্বে এইরূপ বন্ধনী ও তারকা-চিহ্ন দেওয়া হইল, তাহা লিপি-গাত্রে লুপ্ত হইয়া গিয়াছে। লিপির পাঠোদ্ধারকারী সুস্পষ্ট অনুমানের উপর নির্ভর করিয়া এইগুলি যোগ করিয়া দিয়াছেন এবং স্বতন্ত্র বুঝাইবার জন্য এই চিহ্ন ব্যবহার করিয়াছেন। এই গ্রন্থের সর্ব্বত্র এই ব্যবস্থা অনুসরণ করা হইল।

প্রাচীন কালের অক্ষরের আকার বর্ত্তমান আছে। অক্ষরগুলি অতি গভীর এবং স্পষ্ট আকারে পাহাড়ের গায়ে খোদাই করা। সেই জন্যই এইগুলির বিশেষ কোন ক্ষয় হয় নাই।

এই লিপি হইতে বুঝা যায় যে, উত্তর-ভারতের বৌদ্ধগণ প্রসিদ্ধ প্রসিদ্ধ বৌদ্ধ-গাথা ও বুদ্ধ-বাক্য সংস্কৃতে অনুবাদ করিয়া লোক-শিক্ষার্থ পর্ব্বতাদির গায়ে খোদাই করাইয়া গিয়াছেন।

## ৩। শকোরি পর্ব্বত-লিপি। (খ)

**পূর্ব্বোল্লেখ,**—পূর্ব্ববৎ—এ-ই, ৪খ, ১৩৫পৃ, "বি"-সংখ্যা।

**ইতিহাস,**—এই লিপির ইতিহাসও পূর্ব্ববৎ। পূর্ব্বোক্ত লিপি যে ছোট পাহাড়ের গায়ে খোদিত, ইহাও সেই পাহাড়েরই একটি চূড়ার গায়ে খোদা আছে। এই পর্ব্বতের নাম ওবাঘাট; কারণ, ইহার নিম্নে একটি ঝরণা আছে। পুশ্‌তু ভাষায় "ওবা" অর্থে জল ও "ঘাট" অর্থে পর্ব্বত। ইহারই নিকটে ৫০।৬০ পা দূরে একটি বৃহৎ মন্দির আছে। সেই মন্দিরে একটি বৃহৎ প্রস্তরমূর্ত্তি পশ্চিম মুখে দণ্ডায়মান আছে।

**বিবরণ,**—এই লিপিতে ধম্মপদ (ধর্ম্মপদ) নামক বৌদ্ধ গ্রন্থের ১৮৩ সংখ্যক পদের সংস্কৃত অনুবাদ খোদিত আছে। ইহাও পূর্ব্ববৎ তিন পংক্তিতে খোদিত;—

১। [ সর্ব্ব ] পাপস্যাকরণং কু [ শল * ]

২। স্যো [ প ] সম্পদা [ । * ]

স্বচিত্ত [ ব্য ] ব [ দা ] নং

৩। চ এতদ্বু ( দ্ধানু ] শাসনম্ [ ॥ * ]

## ৪। শকোরি পর্ব্বত-লিপি। (গ)

**পূর্ব্বোল্লেখ,**—পূর্ব্ববৎ—এ-ই, ৪খ, ১৩৫ পৃ, "সি"-সংখ্যা।

**ইতিহাস,**—সমস্তই পূর্ব্ববৎ, কেবল ইহা ২য় লিপির বামদিকে ৩৮ ফুট দূরে ঐ চূড়ার গায়েই খোদিত।

**বিবরণ,**—এই লিপিতে ২য় লিপির ন্যায় ধর্ম্মপদ গ্রন্থের ২৮১ সংখ্যক পদের সংস্কৃত অনুবাদ খোদিত আছে। ইহা চারি পংক্তিতে খোদিত ;—

১। বাচানুরক্ষী মনসা সু—

২। সংবৃত্তঃ ক্কায়েন১ চৈবা ( কুশ ) লন্ন কুর্ব্ব ( ন্ )

এ

৩। তাস্ত্রায়িন্ কর্মপথা ( ন্বি ) শোদ্ধ্যে২ ( আ ) রাধয়ে

৪। স্মার্গমৃষিপ্‌প্রবেদিতম্ ( ॥* ]

ইহা ধর্ম্মপদের মূল শ্লোকটির অর্থানুবাদ। মূলের শ্লোকটির 'ইন্দ্রবংশা' ও 'ইন্দ্রধজ্রা' ছন্দ ভাঙ্গিয়া অনুবাদক সংস্কৃতে 'উপজাতি' ছন্দ করিয়া দিয়াছেন। এই শ্লোকটির উপর মন্তব্য প্রকাশকালে অধ্যাপক ম্যাক্‌স মূলার লিখিয়াছেন যে, মিঃ চীলের "Catena" নামক গ্রন্থের ১৫৯ পৃষ্ঠায় এই শ্লোকটির চীনা ভাষায় অনুবাদ দেওয়া আছে। উক্ত গ্রন্থে এই শ্লোকটিকে পৌরাণিক কাশ্যপ বুদ্ধের উক্তি বলিয়া অভিহিত করা হইয়াছে।

**ভ্রম,**—(১) ক্কায়েন—কায়েন। (২) এতাস্ত্রায়িন্ কর্ম্মপথান্বিশোদ্ধ্য—এতাস্ত্রয়ান্ কর্ম্ম। এখানে বানানের একটু বিশেষত্ব লক্ষ্য করিবার বিষয়। শিলালিপিতে 'এতাস্ত্রয়ান্' পদে স্ত-কারে ্-কার ও া-কার একত্র উভয় স্বরবর্ণ এবং য়-কারে ি-কার যুক্ত এবং 'ঋষিপ্‌প্রবেদিতম্' পদে সন্ধিস্থলে ঃ-স্থানে পরবর্ত্তী প-কারের দ্বিত্ব হইয়াছে।

---

## ৫। ঘসুণ্ডির খোদিত লিপি। (ক)

**পূর্ব্বোল্লেখ,**—এ-স-প ; ৫৬ খণ্ড, ৭৭পৃঃ ৩ মুঃ ফঃ ৫।

**ইতিহাস,**—এই খোদিত লিপিটি মহারাণা রায়মল্লের পত্নী শিঙ্গারদেবী-প্রতিষ্ঠিত একটি পুষ্করিণীর ঘাটের দক্ষিণ দিকে দেওয়ালে গাঁথা আছে। কবিরাজ ৺শ্যামলদাস ইহা আবিষ্কার করিয়া ইহার প্রতিলিপি কেম্বিজের মৃত অধ্যাপক বেণ্ডলের নিকট পাঠাইয়াছিলেন। পরে কবিরাজ শ্যামলদাস যে

উৎকৃষ্ট প্রতিলিপি পাঠাইয়াছিলেন, তাহা হইতে ডাক্তার হোর্ণলি নিম্নলিখিত পাঠোদ্ধার করিয়াছেন ;—

### বিবরণ

১। × × তান গাজায়নেন পারাশরিপুত্রেণ স × ×

২। × × জিন ভগবভ্যাং সংকর্ষণ বাসুদেবাভ্যাং × ×

৩। × × ভ্যাং পূজা শিলা প্রাকারো নারায়ণ বাটেকা × ×

### অনুবাদ

× × × গজায়নের পুত্র ও পরাশর গোত্রীয়ার পুত্র × ×

× × × জিন ( ঋষভাদি ) ও ভগবান্‌কে ( বুদ্ধকে ) এবং সংকর্ষণ ও বাসুদেবকে × × পূজা × × শিলাপ্রাকার এবং বাটেকা × × ×

**মন্তব্য,**—এই খোদিত লিপি অশোকের খোদিত লিপিসমূহে ব্যবহৃত খৃষ্টপূর্ব্ব তৃতীয় শতাব্দীর অক্ষরে লিখিত। ইহার একখানি প্রতিলিপি কলিকাতা মিউজিয়মে রক্ষিত আছে। *

## ৬। ঘসুণ্ডির খোদিত লিপি। (খ)

**পূর্ব্বোল্লেখ,**—এ-স-প ; ৫৬ খণ্ড ; ৭৪ পৃ ; ও মু-ফ।.

**ইতিহাস,**—এই খোদিত লিপিটি নাগরি গ্রামে নদীতীরে পাওয়া যায়।

**বিবরণ,**—খোদিত লিপিটির আকার ১″ × ৮½″—খোদিত লিপিটি এইরূপ ;—

১।— —র্ব ভূতানাং দয়াথং।

২।— —ি তা—

**মন্তব্য,**—ইহার ভাষা সংস্কৃত নহে। ইহা অশোকের অন্যান্য খোদিত লিপির ন্যায় প্রাকৃত ভাষায় খোদিত। কেহ কেহ ইহাকে "গাথা ভাষা" বলিয়া অভিহিত করেন। এই খোদিত লিপিটি দেখিলে বোধ হয় যে, ইহা কোন বৃহদাকার খোদিত লিপির শেষাংশ।

---

* ভাগবত সম্প্রদায় অতি প্রাচীন। উহাঁদের ভগবান্ চতুর্ব্যূহ ; সঙ্কর্ষণ, বাসুদেব, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ।

## ৭। কান্‌হিয়ারা পর্ব্বত-লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৫৪ খৃষ্টাব্দে বেলী সর্ব্বপ্রথমে ইহার উল্লেখ করেন; এ-স-প, ২০খ, ৫৭ পৃ ও মু-ফ-১; ১৮৫৫ খৃ, বেবার, জেড্-ডি-এম্-জি, ৯খ, ৬৩০ পৃ ও মু-ফ; ১৮৫৮,-টমাস্-এ-ই-আ, ১খ, ১৬০ পৃ ও মু-ফ ৯।২; ১৮৬৩ খৃ,—ডাউসন্ র-এ-সো-প, ২০খ, ১৫৪ পৃ ও মু-ফ ৯।২; ১৮৭৫ খৃ—কানিংহাম্, আ-সা-রি, ৫খ, ১৭৫ পৃ ও মু-ফ ৪২; ১৯০২ খৃ,—ভোগেল,—এ-ই, ৭খ, ১৬৬পৃ ও মু-ফ।

**ইতিহাস,**—কাঙ্গড়া উপত্যকায় মাজী নদীতীরে, উপত্যকার নিম্নে, ধর্ম্মশালার পূর্ব্বদিকে তিন মাইল দূরে পর্ব্বতের গায়ে এই শিলালিপি খোদিত আছে। স্থানটির নাম 'কান্‌হিয়ার'; ১৮৫৪ খৃষ্টাব্দে সার ই, সি, বেলী সর্ব্বপ্রথমে এই লিপির আবিষ্কার করেন। লেফ্‌টেনাণ্ট ক্রফ্‌টন্ ও ডায়াস তাঁহাকে ইহার যে প্রতিলিপি আঁকিয়া দেন, তিনি তাহা হইতে ইহার পাঠোদ্ধার করেন। ১৮৭৫ খৃষ্টাব্দে কানিংহাম বেলীর পাঠ সংশোধন করিয়া পুনরায় ইহার সংশোধিত পাঠ প্রকাশ করেন। বেলী "মাদঙ্গীস্ত" পদটিকে "মেদঙ্গীস্ত" পড়িয়া উহার অর্থ "স্থূলদেহী" করিয়াছিলেন এবং এই শব্দটিকে কৃষ্ণযশার কোন বিদ্রূপকারী কর্ত্তৃক পরে খুদিয়া দেওয়া বলিয়া অনুমান করিয়াছেন। বেলী "আরাম" পদে "উদ্যান" অর্থ গ্রহণ করিয়াছেন; কিন্তু কানিংহাম সে অর্থ গ্রহণ না করিয়া 'বিহার' অর্থ করেন। 'আরাম' শব্দের অর্থ 'বিহার' কোন অভিধানে নাই বা কেহ ঐ অর্থে ইতিপূর্ব্বে ঐ শব্দটি প্রয়োগও করেন নাই। 'মাদঙ্গীস্ত' শব্দের অর্থ কানিংহাম 'মতঙ্গজাতীয়' বলিয়া অনুমান করেন। কিন্তু ভোগেল বলেন, মতঙ্গজাতীয় কোন ব্যক্তির নাম 'কৃষ্ণযশা' হইতে পারে না; কিন্তু তিনি নিজে এই শব্দের অন্য কোন অর্থ নিরূপণ করিতে পারেন নাই। ব্রাহ্মী লিপির শেষে যে দুটি মঙ্গল-চিহ্ন আছে, তাহার একটি নির্ব্বিবাদে 'স্বস্তিক'-চিহ্ন বলিয়া গ্রহণ করিতে পারা যায়। অপরটি যে কি, তাহার সম্বন্ধে বেলী কিছু মতামত দেন নাই। কানিংহাম উহাকে সংক্ষিপ্ত ওঁকার-চিহ্ন বলিয়া অনুমান করিয়াছেন। কিন্তু কোথাও কোন পংক্তির শেষে কখনও ওঁকারের ব্যবহার দেখা যায় নাই। ডাক্তার ভোগেল বলেন,—উহা 'পদ্মাঙ্ক'-চিহ্ন, তবে উহা চিত্রকরের কল্পনাবলে সাঙ্গ-সজ্জায় সজ্জিত হইয়া খোদিত হইয়াছে। এই

মাতঙ্গী মতঙ্গ গোত্রে উৎপন্ন ব্যক্তি হইতে পারে। মতঙ্গ গোত্রের জন্য বিব্লি, সংস নং ২৫, গোত্রপ্রবরনিবন্ধকদম্বম্, পৃ ১৬৮ দেখ শ্রীহরপ্রসাদ শাস্ত্রী।

'স্বস্তিক' ও 'পদাঙ্ক'-চিহ্ন বৌদ্ধদিগের বিশেষ পবিত্র ও প্রিয় চিহ্ন, কিন্তু বৌদ্ধ-যুগের বহু পূর্ব্ব হইতেই ঐ দুই চিহ্ন হিন্দুরও ভক্তির বস্তু হইয়াছে, তাহার প্রমাণ আছে। কিন্তু দ্বিতীয় চিহ্নটি পদাঙ্ক নহে, রোমক মুদ্রাতত্ত্ববিদ্‌গণের নাম-করণানুসারে উহা বৃষ রাশির চিহ্ন ( Taurine Symbol ), প্রাচীন ভারতীয় মুদ্রাসমূহে ইহা প্রায় দেখা যায়১। বেলী বা কানিংহাম এই লিপির যে মোট অর্থ করিয়াছেন, ডাক্তার ভোগেল তাহার কোনটিই গ্রহণ করিতে প্রস্তুত নহেন। তিনি বলেন,—"স্থূলদেহ কৃষ্ণযশার বাগান," বেলীর এই ব্যাখ্যায় যে তথ্য প্রকাশ পাইতেছে, তাহা এমন কোন ব্যাপার নহে যে, তাহা যুগ-যুগান্তরের জন্য পর্ব্বতের গায়ে খুদিয়া রাখিতে হইবে। আর 'মাতঙ্গ-জাতীয়' বিষ্ণু-যশা যদি বিহারই নির্ম্মাণ করাইয়া থাকিবেন, তবে তাহার পরিচয়-লিপি বিহারের অট্টালিকাতেই থাকিত; দূরে পর্ব্বতের গায়ে খুদিয়া রাখিবার কোন কারণ নাই। এ স্থলেও ডাক্তার ভোগেল নিজের কোন অর্থ করেন নাই। কানিংহাম এই 'কৃষ্ণ-যশা' নামটি হইতে স্থানের নাম 'কান্‌হিয়ার' শব্দের উৎপত্তি হইয়াছে, অনুমান করেন। তিনি বলেন,—'কান্‌হৈয়া' ( কানাই ) শব্দ কৃষ্ণের নামান্তর। উহা হইতেই 'কান্‌হিয়ার' ( কান্‌হৈয়ার—কানাইয়ার ) হইয়াছে। "মাদঙ্গীস্য" শব্দের অর্থ 'মাতঙ্গ-জাতীয়' বলিয়া কানিংহাম্ যে অনুমান করেন, তদ্ব্যতীত তর্কস্থলে অন্য অর্থও কল্পনা করিয়াছেন। তিনি বলেন, উহাই হয় ত ঐ স্থানের তখনকার প্রাদেশিক নাম অথবা যে ব্যক্তি এই লিপি খোদাই করাইয়াছেন, তাঁহার নাম। ভোগেল ইহার কোন অর্থই গ্রহণ করেন নাই।

**বিবরণ**,—এই লিপিতে দ্বিবিধ অক্ষরে স্বতন্ত্র স্বতন্ত্র দুই দুই পংক্তি লেখা আছে। প্রথমে ব্রাহ্মী অক্ষরে দুই পংক্তিতে তিনটি কথায় নিম্নলিখিত বাক্যটি খোদা আছে;—

কৃষ্ণ যশস্য আরাম্ মাদংগিস্য

পরে উহার নীচে খরোষ্ঠী অক্ষরে নিম্নলিখিত বাক্যটি খোদা আছে;—

কৃষ্ণ যসস অরম।

প্রথম বাক্যের অর্থ, মাতঙ্গি কৃষ্ণ যশার আরাম ( উদ্যান ? ) এবং দ্বিতীয় বাক্যের অর্থ, কৃষ্ণ যশার আরাম ( উদ্যান ? )। ব্রাহ্মী লিপির পরপংক্তির গায়ে দুইটি মঙ্গল-চিহ্ন—একটি স্বস্তিক ও পদাঙ্ক-চিহ্ন আছে।

১। প্র-স-প ১৮৯০ খ ১ পৃ ২৪১।

**মন্তব্য,**—লিপিখানি অতি গভীর করিয়া খোদা, সেই জন্য পর্ব্বতের গায়ে এখনও বেশ সুস্পষ্ট আছে।

উভয়বিধ অক্ষরেই প্রাকৃত ভাষায় লিপি খোদিত হইয়াছে। ব্রাহ্মী লিপির ভাষা প্রাকৃত হইলেও সংস্কৃতের বেশী ঘনিষ্ঠ। মহাযান বৌদ্ধ-সম্প্রদায় সৃষ্টি হইলে, উত্তর-ভারতে এইরূপ সংস্কৃতের নৈকট্য-বিশিষ্ট প্রাকৃত ভাষারই অধিক প্রচলন হয়। ব্রাহ্মী লিপিতে 'মাদঙ্গীস্ত' পদটি অধিক আছে। খরোষ্ঠী অক্ষরে যে প্রাকৃত-ভাষা লিখিত হইয়াছে, তাহা ব্রাহ্মী অক্ষরে লিখিত প্রাকৃত ভাষা অপেক্ষা প্রাচীন। এই অক্ষরের লিপিতে তিনটি স-কারের প্রভেদ রক্ষিত হইয়াছে। উভয় লিপিরই অক্ষর বড় পরিষ্কার ও বৃহদাকার। অতি কঠিন গ্রানীট পাথরের গায়ে ইহা খোদিত।

কানিংহাম ও বেলী উভয়েই এই লিপিকে খৃষ্টীয় প্রথম শতাব্দীতে উৎকীর্ণ বলিয়া অনুমান করেন। ভোগেল আরও কিছু পরবর্ত্তী কালে খোদিত বলিয়া অনুমান করিয়াছেন। প্রাচীন অক্ষর-তত্ত্বের তথ্য নির্ণয় জন্য এই লিপির বিশেষ প্রয়োজন হয়।

## ৮। পঠিয়ার পর্ব্বত-লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯০২ খৃষ্টাব্দে ডাক্তার ভোগেল এই লিপির বিবরণ প্রথম প্রকাশ করেন। এ-ই ৭খ ১১৭ পৃ ও মু-ফ।

**ইতিহাস,**—১৯০২ সালের গ্রীষ্মকালে ডাক্তার ভোগেল কাঙ্গড়া জেলায় প্রাচীন-কীর্ত্তির অনুসন্ধানে বেড়াইতেছিলেন। সেই সময়ে পূর্ব্বোক্ত কানৃহিয়ার গ্রাম হইতে ৯ মাইল দক্ষিণে পঠিয়ার 'নামক স্থানে বানের নামে ছোট একটি নদীর ধারে পর্ব্বতের ধারে এই লিপি দেখিতে পান। দাধ নামক স্থানে পর্যটক-দিগের একটা বাঙ্গলা আছে। সেই বাঙ্গলার এক মাইল দূরে এই পর্ব্বত অবস্থিত। বায়ুল এক পুষ্করিণীর অধিকারী ছিলেন, এই সামান্য তথ্য চিরকাল জানাইবার জন্য যে এই লিপি খোদিত হইয়াছে, ইহা ডাক্তার ভোগেলের নিকট ভাল বলিয়া বোধ হয় নাই। তিনি "রথীদরস" পদের কোন অর্থ করেন নাই, তবে আর একটি নূতন অর্থ উহা হইতে কল্পনা করিয়াছেন। কাঙ্গড়া জেলায় "রাথী" নামে এক কৃষিজীবী জাতি আছে; ভোগেল বলেন,—বায়ুল

যদি প্রকৃত প্রস্তাবে এই "রাথী"জাতীয় লোক হয়, তবে অনুমান করা যাইতে পারে যে, যে সময়ে শিলালিপি উৎকীর্ণ হইয়াছিল, তখন কাঙ্গড়া জেলায় 'রাথী' জাতির বাস ছিল না। যদি তাহা থাকিত, তাহা হইলে দেশের মধ্যে একজন হঠাৎ আপনাকে এরূপে বিশিষ্টতা প্রদান করিতে পারিত না। ভোগেলের মতে এই তথ্যটুকুই এই লিপির ঐতিহাসিক মূল্য।

কান্‌হিয়ারা ও পঠিয়ার এই উভয় লিপিতে প্রথমে ব্রাহ্মী ও পরে খরোষ্ঠী অক্ষরে লেখা দেখিয়া অনুমান করা যাইতে পারে যে, এক সময়ে কাঙ্গড়া জেলায় উভয় প্রকার অক্ষরই প্রচলিত ছিল।

**বিবরণ,**—৫ম লিপির ন্যায় এই লিপিও ব্রাহ্মী ও খরোষ্ঠী উভয় অক্ষরে খোদিত।

১। ব্রাহ্মী অক্ষরে—বায়লস পুখরিণি।

২। খরোষ্ঠী „ —রথীদরস বয়ুলস পুখরিণি।

ব্রাহ্মী অক্ষরের লিপিতে 'বায়লস' আর খরোষ্ঠী অক্ষরের লিপিতে 'বয়ুলস' পদ আছে। ডাক্তার ভোগেল এই দুই লিপির পাঠের সামঞ্জস্য করিয়া 'বায়ুলস' পাঠ গ্রহণ করিয়াছেন। তাঁহার মতে ব্রাহ্মী লিপি সংশোধন করিয়া লিখিলে 'বায়ুলস্‌স পুখরিণি' এইরূপ বাক্য হইবে। খরোষ্ঠী অক্ষরের 'রথীদরস' এই অধিক পদটি ডাক্তার ভোগেলের মতে সংস্কৃত 'রথীতরস্য' হইবে। এই পদের 'থ'-কারে ি-কার, কি ী-কার আছে, তাহা তিনি মূল শিলালিপি হইতে ঠিক করিয়া দেন নাই, তবে দুই-ই হইতে পারে বলিয়াছেন। তিনি বলেন,—ি-কার দিলে রথিতরস্য পদে 'রথিন্‌' শব্দের তুলনার্থ তরট্‌ প্রত্যয়ান্ত পদ হয়, আর ী-কার দিলে 'রথীতরস্য' পদে বৈদিক 'রথি' শব্দের তরট্‌ প্রত্যয়ান্ত পদ হয়। অর্থ উভয় পদেই 'রথবিহারী'; সুতরাং ভোগেলের মতে এই লিপির অর্থ—"রথীতর বায়ুলের পুষ্করিণী।"* এই লিপিতে ব্রাহ্মী অক্ষরে এক পংক্তি খোদিত আছে। ইহাতেও ব্রাহ্মী লিপির পর ৫ম লিপির ন্যায় স্বস্তিক ও পদাঙ্ক-চিহ্ন আছে।

**মন্তব্য,**—ইহার ভাষাও প্রাকৃত, কিন্তু অতি প্রাচীন কালের প্রাকৃত। ডাক্তার ভোগেল বলেন, ইহা মাগধী প্রাকৃতের ন্যায় নহে, শৌরসেনী মহারাষ্ট্রীয়

* রথীতর একটি গোত্রের নাম। ইহার জন্য বিব্লঃ সংসঃ ২৫ গোত্র-প্রবর-প্রবন্ধ-কদম্বম্‌ ৬১ পৃঃ দ্রষ্টব্য। শ্রীহরপ্রসাদ শাস্ত্রী।

ব্রাহ্মী এবং খরোষ্ঠী উভয় অক্ষরই অশোক-যুগের ঐ দুই প্রকার অক্ষরের সহিত সাদৃশ্য-বিশিষ্ট। ডাক্তার বুলার ঐ সময়ের ব্রাহ্মী অক্ষরকে 'প্রাচীন মৌর্য্যাক্ষর' নাম দিয়াছেন। আকার দেড় ফুটের কম নহে। খরোষ্ঠী অক্ষর-গুলি ৫″ হইতে ৯″ দীর্ঘ হইবে। অসমান অক্ষরে খোদিত হইলেও উভয় পংক্তিই দৈর্ঘ্যে প্রায় সমান; ৭।।০ ফুট হইবে।

ভোগেল অক্ষর দেখিয়া খৃষ্টপূর্ব্ব তৃতীয় শতাব্দীতে উৎকীর্ণ বলিয়া অনুমান করেন।

## ৯। ধনেসর খেরার বৌদ্ধমূর্ত্তির খোদিত লিপি। (ক)

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯৫ খৃষ্টাব্দে মিঃ স্মিথ ও ডাঃ হোই এই লিপি প্রথম প্রকাশ করেন।—এ-স-প, ৬৪ খ, ১ম অং, ১৬০ পৃ, ও মু-ফ-৯।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—জেলা বান্দা, পৈলাসি তহশীলে, ইচ্ছাবর গ্রামের পশ্চিমে ধনেসর খেরায় অষ্টধাতু-নির্ম্মিত এই মূর্ত্তি পাওয়া যায়। বান্দা জেলার তাৎকালীন কালেক্টর ডাঃ হোই এই মূর্ত্তি ক্রয় করিয়া লইয়া গিয়াছেন।

**বিবরণ,**—(১) দেয় ধর্ম্মোয়ং উপাসিকা বেদীকায়া যদত্র পূণ্যং তদ্ ভবতু মাতা পিত্রো সর্ব্ব সত্বানম্ অনুত্তর জ্ঞানাবাপ্তয়ে।

এই খোদিত লিপি বোম্বাই সহরের ৪৫ মাইল দক্ষিণে কুরা নামক স্থানে প্রাপ্ত খোদিত লিপির ন্যায় লিখিত।

**মন্তব্য,**—ভাষা সংস্কৃত। খোদিত লিপিটি অষ্ট ধাতু-নির্ম্মিত বুদ্ধমূর্ত্তির পাদপীঠে উৎকীর্ণ, বুদ্ধদেব অভয়-মুদ্রায় দণ্ডায়মান, দক্ষিণ হস্তে কাষায়ের অংশ ধৃত ও পশ্চাতে ভামণ্ডল। খোদিত লিপির অক্ষর খৃষ্টীয় পঞ্চম শতাব্দীর।

আকার ১০″ × ১৪″।

## ১০। ধনেসর খেঁরার বৌদ্ধমূর্ত্তির খোদিত লিপি। (খ)

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯৫ খৃষ্টাব্দে শ্রীযুক্ত ভি, এ, স্মিথ ও ডাক্তার হোই (Hoey) এই লিপি প্রথম প্রকাশ করেন। এ-স-প—৬৪ খ, ১ম অং, ১৩১ পৃ, মুঃ-ফঃ ৯ ও ১০।

**তারিখ,**—উল্লেখ নাই

**ইতিহাস,**—বান্দা জেলায়, পৈলাসি তহশীলে, ইচ্ছাবর গ্রামের পশ্চিমে ধনেসর খেরায় অষ্টধাতু-নির্ম্মিত ধর্ম্মচক্রমুদ্রাস্থিত একটি বৌদ্ধ মূর্ত্তি পাওয়া যায়। বান্দা জেলার তাৎকালীন কালেক্টর ডাঃ হোই এই মূর্ত্তি ক্রয় করিয়া লইয়া গিয়াছেন।

**বিবরণ**—(১)। দেয়ধর্ম্মোয়ং গুপ্তবংশোদিতশ্রীহরিডাসস্য রাজ্ঞী মহাদেব্যাঃ যদত্র পুণ্যং তদভবতু।

(২)। সর্ব্ব সত্বানাম্ মাতাপিতৃ পূর্ব্বঙ্গমং অনুত্তরপদজ্ঞানাবাপ্তয়ে।

"গুপ্তবংশে উদিত শ্রীহরিডাসের রাজ্ঞী মহাদেবীর ধর্ম্মার্থ দান; ইহাতে যে পুণ্য হইবে, তাহা মাতা ও পিতার এবং সর্ব্ব সত্বের অনুত্তরপদজ্ঞান লাভের নিমিত্ত উৎসর্গ হইল।"

**মন্তব্য,**—ইহার ভাষা সংস্কৃত। অক্ষর খৃষ্টীয় পঞ্চম শতাব্দীর উত্তর-ভারতীয় অক্ষর। খোদিত লিপিটি বুদ্ধমূর্ত্তির পাদপীঠে উৎকীর্ণ। মূর্ত্তির আকার ১২½″ × ১৪″।

---

## ১১। আনিয়োরের বুদ্ধমূর্ত্তির খোদিত লিপি। (ক)

**পূর্ব্বোল্লেখ,**—১৮৮৫ কানিংহাম—আ-সা-রি, ২০ খ, পৃঃ ৪৮—মু-ফ ৪, ৫, ১৯১০ ভোগেল মথুরা মিউজিয়মের তালিকা পৃঃ ৪৮, নং এ ২—মু-ক ৮।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—সার, আলেক্জাণ্ডার কানিংহাম ১৮৮২-৮৩ খৃষ্টাব্দে গিরিরাজ বা গোবর্দ্ধন গিরির পাদমূলে আনিয়োর গ্রামে আবিষ্কার করিয়াছিলেন। রায় বাহাদুর পণ্ডিত রাধাকৃষ্ণ ১৯১০ খৃষ্টাব্দে ইহা মথুরা মিউজিয়মের জন্য ক্রয় করেন।

**বিবরণ,**—(১)। উপাসকস্য সুষস্য, হারুষস্য দান [ং] বুদ্ধ প্রতিমা উত্তরস্য হারুষস্য।

(২)। বিহারে সহা মাতা পিতিহি সর্ব্বসত্বানাং হিত সুখাথং।

"হারুষবাসী উপাসক সুষের দান, মাতা ও পিতার সহিত, সর্ব্বসত্বের হিতসুখার্থ, হারুষের উত্তরের বিহারে একটি বুদ্ধমূর্ত্তি [ প্রতিষ্ঠাপিত হইল ]।"

মন্তব্য,—এই মূর্ত্তির খোদিত লিপিতে সর্ব্বপ্রথমে বুদ্ধ-প্রতিমার উল্লেখ আছে। গান্ধার ব্যতীত ইহা বোধ হয়, ভারতের অন্যান্য প্রদেশের অন্যতম সর্ব্বপ্রথম বুদ্ধমূর্ত্তি। ইহার গঠন-প্রণালী কণিষ্কের তৃতীয় সম্বৎসরে প্রতিষ্ঠিত বারাণসীর বোধিসত্ত্ব প্রতিমার ন্যায়। খোদিত লিপির অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর। ভাষা ভুল সংস্কৃত।

## ১২। রালভডারের সিদ্ধমূর্ত্তির খোদিত লিপি।

পূর্ব্বোল্লেখ,—১৯১০, ভোগেল—মথুরা মিউজিয়মের তালিকা—পৃঃ ৯২।

তারিখ,—উল্লেখ নাই।

ইতিহাস,—মথুরা হইতে ৯ মাইল দূরে রালভডার নামক স্থানে প্রাচীন ধ্বংসাবশেষমধ্যে এই মূর্ত্তিটি আবিষ্কৃত হইয়াছিল।

বিবরণ,—প্রিয়তু সিদ্ধ [ঃ]।

"সিদ্ধ প্রীত হউন।"

মন্তব্য,—একটি স্থূলাকার পুরুষের পার্শ্বে একটি স্থূলকায়া রমণীমূর্ত্তি খোদিত আছে। তাহার নিম্নে এই খোদিত লিপিটি উৎকীর্ণ আছে। মূর্ত্তি বোধ হয়, সিদ্ধ ও সিদ্ধার। খোদিত লিপির অক্ষর খৃষ্টীয় দ্বিতীয় বা তৃতীয় শতাব্দীর। ভাষা ভুল সংস্কৃত।

---

## ১৩। মোরার প্রস্তর-লিপি।

পূর্ব্বোল্লেখ,—১৮৮৫ কানিংহাম্—আ—সা—রি ২০খ, পৃঃ ৪৮, মু-ফ, পু, ৪। ১৯০৭, ফ্লিট কর্ত্তৃক সংশোধন—র-এ-সো-প ১৯০৭, পৃঃ ১০২৪। ১৯১০ ভোগেল-মথুরা মিউজিয়মের তালিকা, পৃঃ ১৮৪—নং বি ৫—১।

তারিখ,—উল্লেখ নাই।

ইতিহাস,—এই খোদিত লিপি স্যর আলেক্জাণ্ডার কানিংহাম কর্ত্তৃক ১৮৮২-৮৩ খৃষ্টাব্দে মথুরার ৭ মাইল পশ্চিমে মোরা নামক স্থানে একটি প্রাচীন কূপে প্রাপ্ত হইয়াছিলেন। ডাক্তার ভোগেল ১৯০৮ খৃষ্টাব্দে পণ্ডিত রাধাকৃষ্ণের তত্ত্বাবধানে ইহা মথুরা মিউজিয়মে আনীত হয়।

**বিবরণ,**—১। মহক্ষত্র [ পস রাজবুলস পুত্র…

২। ভগবতা বৃষ্ণে [ ন পং চ বীরাণাং প্রতিমা শৈল তৃবর্গ ]…

৩। যস্তোষয়া শৈলে [ শ্রীমদ্‌গ্রহমতুল মুদধস ]……

৪। অর্চাদশং শৈলং পচজ্বল [ ত ইব পরম বপুষ ]……

**মন্তব্য,**—মহাক্ষত্রপ রাজবুলের পুত্র, ভগবান্ বৃষ্ণি অর্থাৎ শ্রীকৃষ্ণ এবং পঞ্চবীর ব্যতীত আর কোনও শব্দই বুঝিতে পারা যায় না। শকজাতীয় মহাক্ষত্রপ রঞ্জুবুল বা রাজুবুলের বহু প্রাচীন মুদ্রা আছে। মথুরায় আবিষ্কৃত সিংহস্তম্ভ-শীর্ষের খোদিত লিপিতে রজুবুল বা রাজুলের নাম আছে।* শুডাস নামক রাজুলের পুত্রের নামও দুই স্থানে আছে। আর কোনও ব্রাহ্মী খোদিত লিপিতে রাজুবুল বা রাজুলের নাম পাওয়া যায় না।

---

## ১৪। মোরার মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—ভোগেল—মথুরা মিউজিয়মের তালিকা—পৃঃ ১০৯, নং ই—২০।

**তারিখ,**—যে স্থানে তারিখ ছিল, তাহা ভাঙ্গিয়া গিয়াছে।

**ইতিহাস,**—যে মূর্ত্তির পাদপীঠে এই খোদিত লিপি উৎকীর্ণ আছে, উহা মথুরা জেলার মোরা গ্রামের এক মাইল দূরে প্রাচীন ধ্বংসাবশেষমধ্যে পাওয়া গিয়াছিল।

**বিবরণ,**—১।……স্য কণিষ্কস্য……

২।……এতস্য পূর্বয়ে……

৩।……যে তোশায়ে পতিমা……

"……[ মহারাজ রাজাতিরাজ ] কণিষ্কের [ রাজ্যে ]

……এই সময়ের পূর্ব্বে…

…তোশার [ দত্ত ] প্রতিমা……

**মন্তব্য,**—একটি রমণীমূর্ত্তির পাদপীঠে এই অক্ষরগুলি উৎকীর্ণ আছে। মূর্ত্তিটির কয়েক খণ্ড মাত্র পাওয়া গিয়াছিল, তাহা এখন মথুরা মিউজিয়মে আছে। ইহার ছাপ প্রকাশ হয় নাই।

---

* Inscriptions on the Mathura Lion—capital, *Epi, Ind. Vol. IX p. 143.*

## ১৫। নৌগবার মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—ভোগেল—মথুরা মিউজিয়মের তালিকা, পৃঃ, ৬০, নং এ—৫০।

**তারিখ,**—সম্ভবতঃ উল্লেখ ছিল না।

**ইতিহাস,**—মথুরা হইতে গোবর্দ্ধন যাইবার রাস্তায়, মথুরা হইতে চারি মাইল দূরে নৌগবা গ্রামে পণ্ডিত রাধাকৃষ্ণ এই মূর্ত্তি আবিষ্কার করেন।

**বিবরণ,**— ১। ..................বিহারে......

২। ...[ প্র ] তিম [ । ] প্রতিষ্ঠাপিত [ । ]

**মন্তব্য,**—একটি উপবিষ্ট বুদ্ধমূর্ত্তির পাদপীঠে এই খোদিত লিপিটি উৎকীর্ণ ছিল। মূর্ত্তির পাদপীঠ ও বামপদ ভিন্ন অবশিষ্ট অংশ ভাঙ্গিয়া গিয়াছে। ইহার ছাপ প্রকাশ হয় নাই।

---

## ১৬। সকৃনার মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—ভোগেল—মথুরা মিউজিয়মের তালিকা—পৃঃ ১২৩, নং জি—৪৭।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—মথুরা নগরের পশ্চিমে, পাচ মাইল দূরে এই মূর্ত্তি পণ্ডিত রাধাকৃষ্ণ কর্ত্তৃক আবিষ্কৃত হইয়াছিল।

**বিবরণ,**—১।......রষোরিষা মাস......

২। ত্বনহিত সুখা [ র্থং ]......

**মন্তব্য,**—একটি রমণীমূর্ত্তির নিম্নদেশে এই খোদিত লিপিটি উৎকীর্ণ আছে। একটি প্রস্ফুটিত কমলের উপরে রমণীর একটি পদ বিন্যস্ত আছে, মূর্ত্তির আর সমস্ত ভাঙ্গিয়া গিয়াছে। ইহা এখন মথুরা মিউজিয়মে আছে। ছাপা প্রকাশ হয় নাই।

## ১৭। গণেশরার মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—ভোগেল, মথুরার মিউজিয়মের তালিকা, পৃঃ ১২২, নং জি ৪২।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—মথুরা নগরের উত্তর পশ্চিম দিকে অবস্থিত, তিন মাইল দূরবর্ত্তী গণেশরা গ্রামে এক ব্রাহ্মণের বাড়ীতে এই মূর্ত্তিটি পাওয়া গিয়াছিল। পণ্ডিত রাধাকৃষ্ণ ইহা মথুরা মিউজিয়মের জন্য ক্রয় করিয়াছেন।

**বিবরণ,**—১। মহ [ া হী ] ন [ যানস্য ] যমষ

২। [ হেক ] স্য [বি] সা [য়] স্য উলনাস্য পটিমা।

**মন্তব্য,**—ডাক্তার ভোগেল বলেন যে, ইহা হইতে এই মাত্র বুঝিতে পারা যায় যে, সে মূর্ত্তিটি উলনা নামক কোন দেবতার। মূর্ত্তিটির পাদপীঠ ও পাদুকা-পরিহিত পদদ্বয় মাত্র অবশিষ্ট আছে। ছাপ প্রকাশ হয় নাই।

## ১৮। মহোলীর নাগমূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—ভোগেল, মথুরা মিউজিয়মের তালিকা, পৃঃ ৯০, সংখ্যা—সি-১৬।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—মথুরার নিকট মহোলী ও উগমার গ্রামদ্বয়ের মধ্যে পঞ্চ-ক্রোশীর পথের ধারে পণ্ডিত রাধাকৃষ্ণ এই মূর্ত্তিটি আবিষ্কার করিয়াছিলেন। একজন ইহার উপরে একটি মৃণ্ময় মূর্ত্তি স্থাপন করিয়া বলিত যে, ইহা ভগবান্ শ্রীকৃষ্ণের কালীয়দমনকালের মূর্ত্তি।

**বিবরণ,**—১। শ্রীঅশ্বদেবস্য

২। ভুবন ত্রিপ্রবরকস্য

"ত্রিপ্রবরযুক্ত ভুবনের [ পুত্র ] অশ্বদেবের [ প্রদত্ত মূর্ত্তি ]।"

**মন্তব্য,**—মূর্ত্তিটি একটি নাগমূর্ত্তির নিম্নভাগ। ইহার উপরে বোধ হয়, নাগের মনুষ্যাকার উর্দ্ধভাগ ছিল। খোদিত লিপির অক্ষরগুলি কুষাণ রাজ্যের শেষ দশার অথবা গুপ্তরাজ্যের প্রথমাবস্থার অক্ষর, (অনুমান খৃষ্টীয় তৃতীয় শতাব্দী)। ছাপ প্রকাশ হয় নাই।

## ১৯। কোটার মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৮৫, কানিংহাম, আ-সা-রি, ২০থ, মু-ফ পু, ২; ১৯১০, ভোগেল, মথুরা মিউজিয়মের তালিকা—পৃঃ ১২২, সংখ্যা জি-৪৩।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—মথুরা হইতে তিন মাইল দূরবর্ত্তী কোটা গ্রামে কানিংহাম ইহা আবিষ্কার করিয়াছিলেন এবং উহা লাহোর মিউজিয়মে রক্ষার্থ প্রদান করিয়াছিলেন। ১৯০৮ খৃষ্টাব্দে পঞ্জাব গভর্ণমেণ্ট ডাক্তার ভোগেলের অনুরোধে ইহা মথুরা মিউজিয়মে প্রদান করিয়াছেন।

**বিবরণ,**—জয়দেব পুত্রেণ ঘোষেন……

"জয়দেবের পুত্র ঘোষ কর্ত্তৃক……"

**মন্তব্য,**—ইহা একটি মূর্ত্তির পাদপীঠের একটি অংশে উৎকীর্ণ আছে। ভাষা সংস্কৃত। অক্ষর খৃষ্টীয় ১ম বা ২য় শতাব্দীর।

## ২০। কোটার স্তম্ভ-লিপি

**পূর্ব্বোল্লেখ,**—ভোগেল, মথুরা মিউজিয়মের তালিকা—পৃঃ ১৫৪, সংখ্যা জে-৫৮।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—ইহা মথুরা হইতে তিন মাইল দূরে আবিষ্কৃত হইয়াছিল।

**বিবরণ,**—৪০, ৮।

**মন্তব্য,**—ইহা একটি প্রাচীন স্তম্ভের গায়ে খোদিত আছে। বোধ হয়, ইহা স্তম্ভটির সংখ্যা; কারণ, স্তম্ভটি প্রাচীন স্তূপ-বেষ্টনীর স্তম্ভ।

## ২১। মথুরার স্তূপ-বেষ্টনীর স্তম্ভের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৭০ কানিংহাম, র-এ-স-প, নব পর্য্যা, ৫ম সংখ্যা, ১৯৪ পৃঃ, ৩০ নং ও মু-ফ। ১৮৭৩, আ-সা-রি, ৩য় খণ্ড, পৃঃ ২২।

**ইতিহাস,**—১৮৬৫ খৃষ্টাব্দে মথুরার জেলখানার নিকট একটি উচ্চ স্থান খননকালে কানিংহাম এই খোদিত লিপি আবিষ্কারকরেন।

**বিবরণ,**—তিনটি অঙ্ক মাত্র খোদিত আছে ;—

"১০০, ১০, ৮"

**মন্তব্য,**—রক্তবর্ণ প্রস্তর-নির্ম্মিত স্তূপ-বেষ্টনীর স্তম্ভে অঙ্ক কয়টি উৎকীর্ণ আছে। ইহা এক্ষণে মথুরার চিত্র-শালায় রক্ষিত আছে।

## ২২। মথুরার স্তূপ-বেষ্টনীর স্তম্ভের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৭০ কানিংহাম, র-এ-স-প, নব পর্য্যা, ৫ম সংখ্যা, ১৯৪ পৃঃ, ৩১নং ও মু-ফ। ১৮৭৩—আ-সা-রি, ৩য় খণ্ড, পৃঃ ২২।

**ইতিহাস,**—১৮৬৫ খৃষ্টাব্দে মথুরার জেলখানার নিকট একটি উচ্চ স্থান খননকালে কানিংহাম এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ,**—তিনটি অঙ্ক মাত্র খোদিত আছে ;—

"১০০, ২০, ৭"

**মন্তব্য,**—রক্তবর্ণ প্রস্তর-নির্ম্মিত স্তূপবেষ্টনীর স্তম্ভে এই খোদিত লিপি উৎকীর্ণ [illegible] ক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায় রক্ষিত আছে।

## ২৩। মথুরার স্তম্ভ-লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৭৩ কানিংহাম, আ-সা-রি, ৩য় খণ্ড, পৃঃ ২১। ১৯১০, মথুরা-চিত্রশালার তালিকা, পৃঃ ১৪১, সংখ্যা-জে ১।

**তারিখ,**—নাই।

**ইতিহাস,**—এই স্তম্ভটি কানিংহাম কর্ত্তৃক ১৮৭৩ খৃষ্টাব্দে মথুরার ভূতেশ্বর টিলা নামক একটি পুরাতন ধ্বংসাবশেষমধ্যে আবিষ্কৃত হইয়াছিল।

**বিবরণ**,—একটি মাত্র অঙ্ক আছে ;—"৩০"।

**মন্তব্য**,—ইহা এখন মথুরার চিত্রশালায় আছে। বোধ হয়, শিল্পীর সাহায্যের জন্য ভাস্কর কর্ত্তৃক উৎকীর্ণ হইয়াছিল।

## ২৪। মথুরার স্তম্ভ-লিপি।

**পূর্ব্বোল্লেখ**,—ভোগেল,—১৯০৯ বি-ই-এফ-ই-ও, ৯ম খণ্ড, পৃঃ ৫৩০ (কেবল মুদ্রিত ফলক) ; মথুরার চিত্রশালার তালিকা, পৃঃ ১৫০, সংখ্যা-জে-৪১।

**তারিখ**,—উল্লেখ নাই।

**ইতিহাস**,—এই স্তম্ভটি ১৯০৯ খৃষ্টাব্দে মথুরার জমালপুর নামক স্থানে একটি কূপে আবিষ্কৃত হইয়াছিল এবং ডাক্তার ভোগেল কর্ত্তৃক মথুরার চিত্রশালার জন্য সংগৃহীত হইয়াছিল।

**বিবরণ**,—একটি মাত্র অঙ্ক আছে ;—"৩০"।

**মন্তব্য**,—ইহা এক্ষণে মথুরার চিত্রশালায় আছে। অঙ্কটি বোধ হয়, শিল্পীর সাহায্যের জন্য ভাস্কর কর্ত্তৃক উৎকীর্ণ হইয়াছিল।

---

## ২৫। মথুরার স্তম্ভ-লিপি।

**পূর্ব্বোল্লেখ**,—১৯১০, ভোগেল—মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ১৫২, সংখ্যা,-জে ৪৮।

**তারিখ**,—উল্লেখ নাই।

**ইতিহাস**,—অজ্ঞাত।

**বিবরণ**,—ইহাতে তিনটি চিহ্ন আছে।

**মন্তব্য**,—স্তম্ভের পাদমূলে যে অংশটি মৃত্তিকার নিম্নে ছিল, তাহাতে তিনটি চিহ্ন খোদিত আছে ; ইহা অক্ষর, কি অঙ্ক, তাহা নির্দ্ধারিত হয় নাই।

## ২৬। মথুরা অর্জ্জুনপুরার প্রস্তর-স্তম্ভের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ**,—১৮৮৫ কানিংহাম, আ-সা-রি, ২০ সংখ্যা, ৩৬ পৃঃ ও মু-ফ ৫ এবং ১।

**ইতিহাস,**—১৮৮২ খৃষ্টাব্দে কানিংহাম মথুরার অর্জ্জুনপুর মহল্লায় ইহা আবিষ্কার করিয়াছিলেন।

**বিবরণ,**—খোদিত লিপিটি এইরূপ;—

১। আমোঘ র

২। খিতায়ে

৩। দানং

"অমোঘরক্ষিতার দান"

**মন্তব্য,**—কানিংহামের বিবরণ অনুসারে স্তূপ-বেষ্টনীর একটি ক্ষুদ্র স্তম্ভের উপরে এই খোদিত লিপিটি উৎকীর্ণ আছে। ইহার অক্ষর অশোকের খোদিত লিপিসমূহের অনুরূপ। অনুমান হয়, ইহা খৃষ্ট-পূর্ব্ব ৩য় শতাব্দীতে উৎকীর্ণ হইয়াছিল। ইহার বর্ত্তমান অবস্থান অজ্ঞাত।

## ২৭। লক্ষ্ণৌ মিউজিয়মের আলম্বন-লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০, বন্দ্যোপাধ্যায়, এ - ই, ১০ম খণ্ড, পৃঃ ১১৮, সংখ্যা ১২, মু-ফ্ ২।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—ইহা ১৯০৮ খৃষ্টাব্দে লক্ষ্ণৌ চিত্রশালায় আবিষ্কৃত হইয়াছিল। কোন্ সময়ে কোথা হইতে ইহা লক্ষ্ণৌ আনা হইয়াছিল, তাহা বলিতে পারা যায় না।

**বিবরণ,**—গোতি পুত্রস উতরস সোবর্ণি ( কস )……

"গোতিপুত্র ( গৌপ্তীপুত্র ) সৌবর্ণিক উত্তরের দান……

**মন্তব্য,**—ইহা বেষ্টনীর ( Railing ) আলম্বনের ( Architrave ) উপরে উৎকীর্ণ আছে। ইহার অক্ষর খৃষ্টপূর্ব্ব প্রথম শতাব্দীর।

---

## ২৮। কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯১ বুলার, একাডেমি, ৩৯ সংখ্যা, ৩৭৩ পৃঃ, ১৮৯১.

বুলার, ভা-অ-প, ৫ম সংখ্যা, ১৭৫ পৃঃ; ১৮৯২ বুলার, এ-ই, ২য় সংখ্যা, ১৯৮ পৃঃ, ১নং ও মু-ফ।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ,**—সমনস মাহরখিতাস আংতেবাসিস বছীপুত্রস সাবকাস উতরদাসক (।) স পাসাদোতোরণং (॥*)

"শ্রমণ মাহরখিতের (মাঘরক্ষিতের) শিষ্য বাৎসীগোত্রীয়া মাতার (পুত্র) শ্রাবক উত্তরদাসকের (নির্ম্মিত) প্রাসাদ তোরণ (এ স্থলে প্রাসাদ শব্দ দেবমন্দির অর্থবাচক)"

**মন্তব্য,**—রক্তবর্ণ প্রস্তর-নির্ম্মিত তোরণের পশ্চাদ্ভাগে এই খোদিত লিপিটি উৎকীর্ণ আছে। এই তোরণটির আর এক খণ্ড প্রস্তরের চিত্র বুলার প্রকাশ করিয়াছেন। (এ-ই, ২য় সংখ্যা, পৃঃ ৩১৮ ও মু-ফ) কিন্তু তিনি ইহা ভ্রমক্রমে সোপানের প্রস্তরখণ্ড মনে করিয়াছিলেন। মথুরা নগরে এ পর্য্যন্ত যত খোদিত লিপি আবিষ্কৃত হইয়াছে, এইটি তাহার মধ্যে সর্ব্বপ্রাচীন। মথুরা জেলায় পর্খাম্ গ্রামে মৌর্য্য-যুগের খোদিত লিপিযুক্ত মূর্ত্তি আবিষ্কৃত হইয়াছে বটে, কিন্তু মথুরা নগরে মৌর্য্য-যুগের কোন খোদিত লিপি পাওয়া যায় নাই। ইহার অক্ষর খৃষ্টপূর্ব্ব ৩য় শতাব্দার শেষভাগের অথবা দ্বিতীয় শতাব্দীর প্রথম ভাগের অক্ষর। ইহা এক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায় রক্ষিত আছে।

## ২৯। কঙ্কালি টিলার আয়াগপট্টের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯২ বুলার, এ-ই, ১ম সংখ্যা, ৩৯৬ পৃঃ, ৩৩ নং ও মু-ফ; ১৯০১ বুলার স্মিথ, আ-সা-রি, নবপর্য্যা, ২০ সংখ্যা, ২০ পৃঃ ও মু-ফ ১৩; ১৯০৫ ফ্লিট্, র-এ-স-প; ৬৩৫-৬৫৫ পৃঃ; ১৯০৮ বন্দ্যোপাধ্যায়, ই-এ, ৩৭ সংখ্যা, ৪৯ পৃঃ। ১৯০৭ স্মিথ—জেড—ডি—এম—জি, ৫৬ খণ্ড, পৃঃ ৪০৪।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ,**—১। (ন) মো অরহতো বর্ধমানস্য গোতিপুত্রস পোঠযশক—

২। কালবাঢ়স

৩।...কোশিকিয়ে শিমিত্রায়ে অয়াগপটো প্রি.........

"অর্হৎ বর্দ্ধমানকে নমস্কার, গোপ্তীপুত্র প্রোষ্ঠয় ও শকদিগের কালসর্প স্বরূপ .........কৌশিকী গোত্রীয়া শিবমিত্রা কর্ত্তৃক আয়াগপট্ট প্রতিস্থাপিত হইল"

অথবা

"অর্হৎ বর্দ্ধমানকে নমস্কার, গোপ্তীপুত্র কালব্যাল প্রোষ্ঠযশকের...... কৌশিকীগোত্রীয়া শিবমিত্রা কর্ত্তৃক আয়াগপট্ট প্রতিস্থাপিত হইল।"

**মন্তব্য,**—এই খোদিত লিপিটি ধূসরবর্ণ প্রস্তর-নির্ম্মিত আয়াগপট্টের উপরে উৎকীর্ণ আছে। ১৮৯২ খৃষ্টাব্দে ডাক্তার বুলার ইহার উদ্ধৃত পাঠ প্রকাশ করেন ও ১৯০৫ খৃষ্টাব্দ পর্য্যন্ত তৎকৃত অনুবাদই প্রচলিত থাকে। উক্ত বৎসর রয়েল এসিয়াটিক সোসাইটির সম্পাদক ডাক্তার ফ্লিট্‌ এই সম্বন্ধে কয়েকটি প্রবন্ধ প্রকাশ করিয়াছিলেন। ডাক্তার ফ্লিটের মতে উত্তরভারতীয় কোন খোদিত লিপিতে শক জাতির উল্লেখ নাই; তাঁহার মতে এই খোদিত লিপিতে শক শব্দে শাক্য অর্থাৎ বৌদ্ধ বুঝাইয়াছে। মথুরায় আবিষ্কৃত একটি সিংহস্তম্ভ শীর্ষের খরোষ্ঠী খোদিত লিপিতে তিনি শক শব্দের আর এক অর্থ করিয়াছেন; তাহা যথাস্থানে বিবৃত হইয়াছে। ইহা এক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায় রক্ষিত আছে। ইহার অক্ষর খৃষ্টপূর্ব্ব প্রথম শতাব্দীর অক্ষর।

## ৩০। কঙ্কালি টিলার আয়াগপট্টের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯১ বুলার, এ-ই, ১ম সংখ্যা, ৩৯৭ পৃঃ, ৩৫ নং ও মু-ফ; ১৯০৪ লুডার্স, ই-এ, ৩৩ সংখ্যা, ১৫০ পৃঃ, ২৭নং।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ,**—১। (তে)—রূসনংদি পুত্রেন নংদিঘোষেন (সো) বণিকেন থ......ত......অলে...

২। নানং ভংডিরে (আ) য়াগপটো প্রতিথাপিত (।)......

"রূসনন্দির পুত্র নন্দিঘোষ নামক সৌবর্ণিক কর্ত্তৃক..................ভাণ্ডারে আয়াগপট্ট প্রতিস্থাপিত হইল।"

**মন্তব্য,**—রক্তবর্ণ প্রস্তর-নির্ম্মিত নানাবিধ চিত্র-শোভিত আয়াগপট্টে এই খোদিত লিপি উৎকীর্ণ হইয়াছে। প্রথম পংক্তিতে ডাক্তার বুলার "তে বণিকেন" পাঠ করিয়াছিলেন। কিন্তু উহার পাঠ প্রকৃত পক্ষে "সোবণিকেন" হইবে। "সোবণিক" সংস্কৃত সৌবর্ণিকের অপভ্রংশ। শকাধিকারকালের অপরাপর খোদিত লিপিতে ইহার উল্লেখ পাওয়া গিয়াছে। ইহা এক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায় রক্ষিত। ইহার অক্ষর খৃষ্টপূর্ব্ব প্রথম শতাব্দীর অক্ষর।

## ৩১। কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯২ বুলার, এ-ই, ২য় সংখ্যা, ২০১ পৃঃ, ৯ নং ওমু-ফ।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ,**—১।...মা অরহতপুজা (য়ে)

২।...গোতীপুত্রস ইংদ্রপা (ল)...

"...........অর্হৎগণের পূজার নিমিত্ত...........

গৌপ্তীপুত্র ইন্দ্রপালের...................."

**মন্তব্য,**—ধূসর-বর্ণ প্রস্তরখণ্ডে নানাবিধ চিত্রের অংশের মধ্যে এই কয়টি কথা উৎকীর্ণ আছে। ইহা কোন বৃহত্তর খোদিত লিপির অংশ এবং প্রস্তরখণ্ড; বোধ হয়, বৃহদাকার আয়াগপট্ট বা শিলাপট্টের অংশবিশেষ। ইহা এক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায় রক্ষিত আছে। ইহার অক্ষর খৃষ্টপূর্ব্ব অথবা খৃষ্টাব্দের প্রথম শতাব্দীর অক্ষর।

## ৩২। কঙ্কালি টিলার প্রস্তর-লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৭৪ গ্রাউস্, মথুরা, ২য় খণ্ড, ১৭৪ পৃঃ, ১৮৭৭ গ্রাউস্, ই-এ, ৬ষ্ঠ সংখ্যা, ২১৮ পৃঃ, ৪ নং ওমু-ফ; ১৮৮০ গ্রাউস্, মথুরা, ১০৯ পৃঃ ওমু-ফ; ১৯০৪ লুডার্স, ই-এ, ৩৩ সংখ্যা, ১৫১ পৃঃ, ২৮ নং। ১৯১০ ভোগেল-মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ১৮৬, সংখ্যা কিউ-৩।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে শ্রীযুত গ্রাউস্ সাহেব এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ,**—১।……য়ে মোগলিপুতস পুফকস ভয়ায়ে
২। আসায়ে পসাদো।

"মুদ্গলগোত্রীয়া (মাতা)র পুত্র পুফকের (পুষ্পকের) পত্নী আশার মন্দির।"

**মন্তব্য,**—এই খোদিত লিপিটি মথুরার তৎকালীন কালেক্টার শ্রীযুক্ত গ্রাউস্ সাহেব কর্ত্তৃক ১৮৭৭ খৃষ্টাব্দে আবিষ্কৃত হইয়াছিল। এই খোদিত লিপি এখন মথুরার চিত্রশালায় আছে। খৃষ্টপূর্ব্ব প্রথম শতাব্দীর অক্ষর।

## ৩৩। মথুরা চৌবারার স্তূপ-বেষ্টনীর স্তম্ভ-লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৭৭ গ্রাউস্, ই-এ, ৬ষ্ঠ সংখ্যা, ২১৯ পৃঃ, ৬ নং ওমু-ফ; ১৮৭৮ গ্রাউস্, এ-স-প, ৪৭ সংখ্যা, ১ম খণ্ড, ১১৮ পৃঃ, ওমু-ফ ২৮; ১৮৮০ গ্রাউস্, মথুরা, ১১৭ পৃঃ, ওমু-ফ; ১৯০৪ লুডার্স, ই-এ, ৩৩ সংখ্যা, ১৫২ পৃঃ, ২৯ নং। ১৯১০ ভোগেল—মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ১৪৪, সংখ্যা—জে-৭ ওমু-ফ ২২।

**ইতিহাস,**—এই খোদিত লিপিটি মথুরার কালেক্টার গ্রাউস্ কর্ত্তৃক চৌবারা-টিলায় ১৮৭৭ খৃষ্টাব্দে আবিষ্কৃত হইয়াছিল।

**বিবরণ,**—অভ্যংতরোপস্থায়ক কঠিকস দানং।

"অন্তঃপুররক্ষী (অভ্যন্তরোপস্থায়ক) কঠিকের দান।"

**মন্তব্য,**—এই খোদিত লিপিটি রক্তবর্ণ প্রস্তর-নির্ম্মিত স্তূপবেষ্টনীর স্তম্ভ-গাত্রে খোদিত আছে। ইহা এক্ষণে মথুরার চিত্রশালায় রক্ষিত আছে। খৃষ্টপূর্ব্ব প্রথম শতাব্দীর অক্ষর।

## ৩৪। কঙ্কালি টিলার তোরণের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯১ বুলার, একাডেমি, ৩৯ সংখ্যা, ৩৭৩ পৃঃ, ১৮৯১ বুলার, ভা-অ-প, ৫ম সংখ্যা, ১৭৬ পৃঃ, ১৮৯২ বুলার, এ-ই, ২য় সংখ্যা
৪ নং ও মু-ফ।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফ্যুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ,**—১। ভদত জয়সেনস্থ আংতেবাসিনীয়ে

২। ধামঘোষায়ে দানো পাসাদো (॥*)

"ভদন্ত জয়সেনের শিষ্যা ধামঘোষার দত্ত প্রাসাদ"

**মন্তব্য,**—ধূসরবর্ণ প্রস্তর-নির্ম্মিত তোরণের চৌকাঠের শেষাংশে এই খোদিত লিপিটি উৎকীর্ণ আছে। প্রস্তরখণ্ডের যে পৃষ্ঠে খোদিত লিপিটি উৎকীর্ণ আছে, তাহার বিপরীত দিকে একটি ক্ষুদ্র মন্দির ও তন্মধ্যে একটি বেদী খোদিত আছে। ইহা এক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায় রক্ষিত আছে। ইহার অক্ষর খৃষ্টপূর্ব্ব প্রথম শতাব্দীর অক্ষর।

## ৩৫। কঙ্কালি টিলার আয়াগপট্টের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯২ বুলার, এ-ই, ২য় সংখ্যা, ২০০ পৃঃ, ৫ নং ও মু-ফ; ১৯০১ বুলার স্মিথ, আ-সা-রি, নবপর্য্যা, ২০ সংখ্যা, ১৯ পৃঃ, ও মু-ফ ১২।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফ্যুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ,**—১। নমো অরহতানং ফগুযশস

২। নতকস ভয়ায়ে শিবযশা—

৩। ...ি...।.......।...কায়ে

৪। আয়াগপটো কারিতো

৫। অরহত পূজায়ে (॥ ×)

"অর্হৎদিগকে নমস্কার। ফল্গুযশা নামক নর্ত্তকের পত্নী শিবযশা (কর্ত্তৃক) ......অর্হৎগণের পূজার নিমিত্ত আয়াগপট্ট স্থাপিত হইল"

**মন্তব্য,**—রক্তবর্ণ প্রস্তর-নির্ম্মিত আয়াগপট্টের নিম্নে এই খোদিত লিপিটি উৎকীর্ণ আছে। প্রকৃত পক্ষে ইহাতে দুইটি পংক্তি আছে। ডাক্তার বুলার কর্ত্তৃক প্রকাশিত প্রতিলিপি দেখিলে বোধ হইবে যে, ইহাতে দুইটি পংক্তি আছে, কিন্তু অর্থ করিতে হইলে ইহাকে পাঁচ পংক্তিতে লিখিত বলিয়া স্বীকার করিতে

হইবে। ইহার উর্দ্ধদেশ ভগ্ন, শিলাপট্টের উভয় পার্শ্বে স্তম্ভ ও এতদুভয়ের মধ্যে একটি সুন্দর স্তূপ খোদিত আছে। স্তূপগাত্রে দুইটি সুন্দরী দেব-নর্ত্তকী বিচিত্র ভঙ্গীতে দাঁড়াইয়া আছে। উর্দ্ধে কিন্নরেরা পুষ্পবৃষ্টি করিতেছে। মথুরার চিত্রশালায় হোলি দরওয়াজায় আবিষ্কৃত আয়াগপট্টে ইহার অনুরূপ চিত্র খোদিত আছে। ইহা এক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায় রক্ষিত আছে। ইহার অক্ষর খৃষ্টপূর্ব্ব প্রথম শতাব্দীর অক্ষর।

---

## ৩৬। কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯১ বুলার, একাডেমি, ৩৯ খণ্ড, ৩৭৪ পৃঃ; ১৮৯১ বুলার, ভা-অ-প, ৫ম খণ্ড, ১৭৯ পৃঃ, ১৮৯২ বুলার, এ-ই, ২য় খণ্ড, ২০০ পৃঃ, ৬ নং ও মু-ফ; ১৮৯৪ বুলার এ-ই, ২য় খণ্ড, ৩১৪ পৃঃ ও মু-ফ; ১৯০১ বুলার স্মিথ, আ-সা-রি, নবপর্য্যা, ২০ খণ্ড, ২৫ পৃঃ, ও মু-ফ ১৮।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ,**—ভগবা নেমেসো ভগ……

"ভগবান নেমেসো ( নৈগমেষ ) ভগবান……"

**মন্তব্য,**—রক্তবর্ণ প্রস্তর-নির্ম্মিত শিলাপট্টে অজমুখ দেবতা সিংহাসনে বসিয়া আছেন, তাঁহার বামে একটি শিশু ও দুইটি মহিলা ও তাঁহাদিগের পরে আর একটি মহিলা ও জনৈক ভারবাহকের উর্দ্ধদেশ মাত্র আছে। এই চিত্রের নিম্নে খোদিত লিপিটি উৎকীর্ণ আছে। ডাক্তার জ্যাকোবি ( Hermann Jacobi ) ও ডাক্তার বুলারের মতে নেমেষ ইন্দ্রের সেনাপতি হরিনেগমেসী। ভিয়েনার বিশ্ববিদ্যালয়ের পুস্তকাগারে নেমিনাথ-চরিত নামক জৈন গ্রন্থবিশেষে এই বিবরণ পাওয়া যায়,—"প্রদ্যুম্নের যশোলাভে ঈর্ষান্বিতা হইয়া সত্যভামা ক্রোধাগারে গমন করিলেন, তথায় কংসারি তাঁহার ক্রোধোপশমের চেষ্টা করিলে সত্যভামা বলিলেন যে, আমি প্রদ্যুম্নের সম-যশস্বী পুত্র লাভ করিতে না পারিলে প্রাণত্যাগ করিব। তাঁহার দৃঢ়চিত্ততা জানিয়া কৃষ্ণ দেবতা নৈগমেসীর উদ্দেশে উপবাস করিতে আরম্ভ করিলেন ও অষ্টাহে একদিন মাত্র আহার করিতে লাগিলেন। তখন নৈগমেসী প্রসন্ন হইয়া কৃষ্ণের নিকট আসিলে, তিনি

সত্যভামার রোষের বৃত্তান্ত তাঁহাকে অবগত করাইলেন। নৈগমেসী কৃষ্ণের হস্তে একটি মালা দিয়া কহিলেন যে, এই মালা ধারণ করিয়া স্বামিসহবাস করিলে সত্যভামার উদ্দেশ্য সিদ্ধ হইবে।"—ভিয়েনা বিশ্ববিদ্যালয়ের পুথি, নেমিনাথ-চরিত, নং ২৫০।

এই চিত্রে বোধ হয়, চতুর্ব্বিংশতিতম তীর্থঙ্কর মহাবীর বর্দ্ধমানের জন্মকাহিনী চিত্রিত হইয়াছে। কল্পসূত্রে দেখা যায়, ইন্দ্র যখন অবগত হইলেন যে, মহাবীর ব্রাহ্মণী দেবনন্দার গর্ভে আশ্রয় গ্রহণ করিয়াছেন, তখন তিনি ভাবিলেন যে, কোন অর্হতের নীচ ব্রাহ্মণ-বংশে জন্ম গ্রহণ করা উচিত নহে, বরং উচ্চ রাজন্য (ক্ষত্রিয়) বংশে জন্ম গ্রহণ করা উচিত এবং কর্ম্মফলে যদি কোন অর্হৎ ব্রাহ্মণীর গর্ভে আশ্রয় গ্রহণ করিয়া থাকেন, তাহা হইলে ইন্দ্রের কর্ত্তব্য যে, তাঁহাকে নীচ জাতির গর্ভ হইতে উচ্চ জাতির গর্ভে স্থানান্তরিত করা। এই জন্য তিনি স্বর্গীয় পদাতিক সেনার অধ্যক্ষ হরিনেগমেসীকে আদেশ করিলেন যে, তুমি কুণ্ড গ্রামের ব্রাহ্মণ-পল্লীতে গমন করিয়া মহাবীরকে লইয়া ক্ষত্রিয়জাতীয়া জ্ঞাতৃবংশীয়া ত্রিশলার গর্ভে স্থাপন কর। হরিনেগমেসী দেবনন্দার গর্ভ হইতে ভ্রূণ বাহির করিয়া পরিষ্কার করিলেন এবং ক্ষত্রিয়-পল্লীতে গমন করিয়া ত্রিশলার গর্ভে ভ্রূণ স্থাপন করিয়া ত্রিশলার ভ্রূণ দেবনন্দার গর্ভে স্থাপিত করিলেন। এই সময়ে মায়াবলে উভয় মহিলাই গাঢ় নিদ্রায় অভিভূতা ছিলেন।—জৈন কল্পসূত্র—Sacred Books of the East Vol. XXII p. 223। বলা বাহুল্য, এরূপ আখ্যায়িকা ব্রাহ্মণদিগের প্রতি গভীর বিদ্বেষের পরিচায়ক। ইহা এক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায় রক্ষিত আছে। ইহার অক্ষর খৃষ্টপূর্ব্ব অথবা খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

## ৩৭। মথুরার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

পূর্ব্বোল্লেখ,—১৮৮৫ ভগবানলাল ইন্দ্রজি, প্রাচ্য-বিদ্যাবিদ্‌গণের আন্তর্জ্জাতিক সম্মিলনের ষষ্ঠ অধিবেশনের কার্য্যবিবরণী; লিড্ (Actes du Sixieme Congres International des Orientalistes a Leide) ৩য় খণ্ড, ১৪২ ও মু-ফ; ১৯০১ স্মিথ, আ-সা-রি, নবপর্য্যা, ২০ খণ্ড, ৬১ পৃঃ, ও মু-ফ ১০৩; ১৯০৪ লুডার্স ই-এ, ৩৩ খণ্ড, ১৫২ পৃঃ, ৩০ নং; ১৯০৪ লুডার্স,

জেত্ত—ডি—এম্—জি ; ৪৮ খণ্ড, ৮৬৮ পৃঃ, ভোগেল, ১৯১০, মথুরার চিত্রশালার তালিকা, পৃঃ ১৮৫-৮৬, নং কিউ-২ ও মু-ফ ৫।

**ইতিহাস,**—স্বর্গীয় পূর্ণচন্দ্র মুখোপাধ্যায় মহাশয় ও স্বর্গীয় ডাক্তার ভগবানলাল ইন্দ্রজি এই খোদিত লিপিযুক্ত শিলাপট্ট আবিষ্কার করিয়াছিলেন। ডাক্তার ইন্দ্রজি ইহা সর্ব্বপ্রথমে প্রকাশ করেন। পরে মুখোপাধ্যায় মহাশয়ের ফটোগ্রাফ লইয়া শ্রীযুক্ত ভি, এ, স্মিথ স্বীয় "মথুরা" নামক পুস্তকে প্রকাশ করিয়াছিলেন। ইহার পর বহুকাল ইহার কোন সন্ধান পাওয়া যায় নাই। মথুরা চিত্রশালার অধ্যক্ষ পণ্ডিত রাধাকৃষ্ণের চেষ্টায় ইহা আবিষ্কৃত ও মথুরার চিত্রশালায় আনীত হইয়াছে ( ১৯০৮ খৃঃ অঃ )।

**বিবরণ,**—

১। নমো অরহতো বর্ধমানস আডায়ে গণিকা—

২। য়ে লোণশোভিকায়ে ধিতু শমণসাবিকায়ে

৩। নাদায়ে গণিকায়ে বসু ( য়ে ) আরহতো দেবিক ( ু ) লে

৪। আয়াগসভা প্রপাশিলাপটো প্রতিস্থাপিতো নিগথা

৫। নাং অরহতায়তনে সহা মাতরে ভগিনিয়ে ধিতরে পুত্রেণ

৬। সবিন চ পরিজনেন অরহতপূজায়ে।

"অর্হৎ বর্ধমানকে নমস্কার। আড়া ( শ্রেষ্ঠী ? ) গণিকা লোণশোভিকার কন্যা শ্রমণশ্রাবিকা নন্দা ( কনিষ্ঠা ? ) গণিকা বসু অর্হৎদিগের দেবকুল আয়াগসভা, কূপ ও একটি শিলাপট্ট নিগ্রন্থ অর্হৎদিগের আয়তনে, মাতা, ভগিনী, কন্যা, পুত্র ও সর্ব্ব-পরিজনপরিবৃতা হইয়া অর্হৎগণের পূজার নিমিত্ত প্রতিস্থাপনা করিল।"

**মন্তব্য,**—রক্তবর্ণ প্রস্তর-নির্ম্মিত শিলাপট্টের উভয় পার্শ্বে স্তম্ভ ও মধ্যদেশে একটি বেষ্টনী, তোরণ ও সোপানাবলী-সমন্বিত সচ্ছত্র স্তূপ খোদিত আছে। দুইটি সুন্দরী দেব-নর্ত্তকী স্তূপ আশ্রয় করিয়া দাঁড়াইয়া আছে। ঊর্দ্ধে গন্ধর্ব্ব ও কিন্নরগণ যন্ত্রবাদন ও পুষ্পবৃষ্টি করিতেছে। শিলাপট্টের নিম্নভাগে স্তূপের সোপানের উভয় পার্শ্বে ক্ষুদ্র মন্দিরে দণ্ডায়মান পুরুষ-মূর্ত্তির আভাষ মাত্র আছে। খোদিত লিপিটি স্তূপের গাত্রে, প্রথম বেষ্টনীর ঊর্দ্ধে তিন পংক্তি ও নিম্নে তিন পংক্তি উৎকীর্ণ আছে। ইহা এক্ষণে মথুরার চিত্রশালায় রক্ষিত আছে। ইহার অক্ষর খৃষ্টপূর্ব্ব প্রথম শতাব্দীর অক্ষর।

## ৩৮। কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ**,—১৮৯২ বুলার, এ-ই, ২য় খণ্ড, ২০০ পৃঃ, ৮ নং ও মু-ফ; ১৯০১ বুলার স্মিথ, আ-সা-রি, নবপর্য্যা, ২০ খণ্ড, ১৫ পৃঃ।

**ইতিহাস**,—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ**,—নমো অরহতো মহাবিরস। মাথুরক···লবাডস [সা]
ভয়ায়ে—ব—ী তায়ে [আয়াগপটো] [॥*]

"অর্হৎ বর্দ্ধমানকে নমস্কার। মথুরার··· ·····ভার্য্যার···········আয়াগপট্ট (প্রতিস্থাপিত) হইল।"

**মন্তব্য**,—রক্তবর্ণ প্রস্তর-নির্ম্মিত বৃহদাকার আয়াগপট্টের শেষভাগে এই খোদিত লিপিটি উৎকীর্ণ আছে। শিলাপট্টে বা আয়াগপট্টে আর কোন স্থানে মথুরার নামোল্লেখ পাওয়া যায় না। খৃষ্টীয় একাদশ শতাব্দীর একটি স্তম্ভে ও শকাধিকারকালের দুই একটি মূর্ত্তিতে মথুরার উল্লেখ আছে। ইহা এক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায় রক্ষিত আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

## ৩৯। কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ**,—১৮৯২ বুলার, এ-ই, ২য় খণ্ড, ২০১ পৃঃ, ১০ নং ও মু-ফ।

**ইতিহাস**,—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ**,—······যে জীবনাদায়ে······

"···········জীবনন্দার···········"

**মন্তব্য**,—রক্তবর্ণ প্রস্তরখণ্ডে এই কয়েকটি কথা উৎকীর্ণ আছে। ইহা অবশ্যই কোন বৃহদাকার খোদিত লিপির অংশ। অনুমান হয়, এই প্রস্তরখণ্ড পরবর্ত্তী কালে দ্বিতীয় বার ব্যবহৃত হইয়াছিল। কারণ, ইহার বিপরীত দিকে খৃষ্টীয় চতুর্থ শতাব্দীর অক্ষরে লিখিত অপর একটি খোদিত লিপির অংশ আছে,—

১। "সিদ্ধং নমোস্ত্বর্হদ্ভ্যঃ

২। মহারাজ মহাক্ষত্রপ ম......"

ইহা এক্ষণে লক্ষ্মৌর চিত্রশালায় রক্ষিত আছে। ইহার অক্ষর খৃষ্টপূর্ব্ব অথবা খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

## ৪০। কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

পূর্ব্বোল্লেখ,—১৮৯২ বুলার, এ-ই, ২য় খণ্ড, ২০৭ পৃঃ, ৩০ নং ও মু-ফ; ১৮৯৪ বুলার, এ-ই, ২য় খণ্ড, ৩১১ পৃঃ ও মু-ফ; ১৯০১ বুলার স্মিথ, আ-সা-রি, নবপর্য্যা, ২০ খণ্ড, ১৪ পৃঃ ও মু-ফ ৭।

ইতিহাস,—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

বিবরণ,—১। নমো অরহংতানং সিহকস বাণিকস পুত্রেণ কোশিকি পুত্রেণ

২। সিহনাদিকেন আয়াগপটো প্রতিথাপিতো আরহংত পুজায়ে [॥*]

"অর্হৎদিগকে নমস্কার, বণিক্ সিংহকের ও কৌশিকীগোত্রীয়া মাতার পুত্র সিংহনন্দি কর্ত্তৃক আয়াগপট্ট অর্হৎগণের পূজার নিমিত্ত প্রতিস্থাপিত হইল।"

মন্তব্য,—রক্তবর্ণ প্রস্তর-নির্ম্মিত নানাবিধ চিত্র-শোভিত চতুষ্কোণ শিলাপট্টে এই খোদিত লিপি উৎকীর্ণ আছে। শিলাপট্টের মধ্যভাগে বর্ত্তুলমধ্যে ধ্যানমুদ্রায় উপবিষ্ট জিনমূর্ত্তি। দ্বিসহস্র বৎসর পূর্ব্বে জৈনগণ এইরূপ শিলাপট্টকে "আয়াগপট্ট" নামে অভিহিত করিতেন। বর্ত্তমান কালে জৈনগণ "আয়াগপট্ট" ব্যবহার করেন না বা উহার অর্থ অবগত নহেন। শকাধিকারকালের প্রারম্ভেই "আয়াগপট্টে"র ব্যবহার দেখা যায়। কুশান অধিকার-কালের কোন আয়াগপট্ট অদ্যাপি আবিষ্কৃত হয় নাই। ইহা এক্ষণে লক্ষ্মৌর চিত্রশালায় রক্ষিত আছে। ইহার অক্ষর খৃষ্টপূর্ব্ব প্রথম শতাব্দীর অক্ষর।

---

## ৪১। কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

পূর্ব্বোল্লেখ,—১৮৯২ বুলার, এ-ই, ২য় খণ্ড, ২০৭ পৃঃ, ৩১ নং,

ও মু-ফ; ১৯০১ বুলার-স্মিথ, আ-সা-রি, নবপর্য্যা, ২০ খণ্ড, ১৭ পৃঃ ও মু-ফ ১০।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ,**—নমো অরহংতানা শিবঘো[ষক] স ভরি(য়া)...না ... না...

"অর্হৎদিগকে নমস্কার, শিবঘোষকের ভার্য্যা......"

**মন্তব্য,**—লাল রঙের চৌকা পাথরে নানাবিধ চিত্রের মধ্যে ঐ কয়টি কথা খোদা আছে। সম্ভবতঃ ইহা একটি আয়াগপট্ট। ইহা এক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায় রক্ষিত আছে। ইহার অক্ষর খৃষ্টপূর্ব্ব প্রথম শতাব্দীর।

---

## ৪২। কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯১ বুলার, এ-ই, ২য় খণ্ড, ২০৭ পৃঃ, ৩২ নং ও মু-ফ, ১৯০১ বুলার-স্মিথ, আ-সা-রি, নবপর্য্যা, ২০ খণ্ড, ১৮ পৃঃ ও মু-ফ ১১।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ,**—১। নমো অরহংতানং[ মল ]-গস ধিতু ভদ্রযশস বধুয়ে ভদ্রনদিস ভয়ায়ে

২। অ[চলা]য়ে আ(য়া)গপটো প্রতিথাপিতো অরহতপুজায়ে (॥)

"অর্হৎগণকে নমস্কার। মল-গের কন্যা, ভদ্রযশের পুত্রবধূ ভদ্রনন্দির ধর্ম্মপত্নী অচলা কর্ত্তৃক অর্হৎগণের পূজা নিমিত্ত আয়াগপট প্রতিস্থাপিত (হইল)।"

**মন্তব্য,**—মথুরার প্রাচীন জৈন ধ্বংসাবশেষসমূহের মধ্যে কতকগুলি চৌকা পাথর পাওয়া গিয়াছে। তাহার লেখা হইতে জানা যায় যে, প্রাচীন কালে এগুলির নাম "আয়াগপট" ছিল। এখনকার জৈনগণ "আয়াগপট" সম্বন্ধে কোন কথাই বলিতে পারেন না। চারকোণা পাথরের উপরে আঁকা নানাবিধ পত্র-পুষ্পে শোভিত ক্ষুদ্র বৃত্তমধ্যে জিনমূর্ত্তি খোদা থাকে। এইরূপ সম্পূর্ণ "আয়াগপট" তিন চারিটি মাত্র পাওয়া গিয়াছে। তবে অনেক ভগ্নাংশেও

"আয়াগপট্ট" নাম খোদা দেখা গিয়াছে। সর্ব্বপ্রাচীন জৈন লিপিসমূহ "আয়াগ-পটে" খোদা এবং ইহার কারিগরি মথুরার শিল্পের আদর্শ। পাথর খোদাই মথুরায় আর কখনও এতদূর ভাল হয় নাই। অনুমান হয় যে, মূর্ত্তি চতুর্ম্মুখ বা চতুর্বিম্ব উপাসনার পূর্ব্বে জৈনগণ এইরূপ শিলাপট্ট উৎসর্গ করিতেন ও তাহার উপাসনা করিতেন। আয়াগপট্টের অক্ষর অপেক্ষা অধিক পুরাণ অক্ষরে লিখিত কোন খোদিত লিপি জৈনমূর্ত্তির গাত্রে দেখা যায় না। ইহার অক্ষর খৃষ্টপূর্ব্ব প্রথম শতাব্দীর অক্ষর।

## ৪৩। মথুরার জৈন শিলাপট্টলিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০, বন্দ্যোপাধ্যায়—এ-ই, ১০ম খণ্ড, পৃঃ ১২০, ১৭ সংখ্যা—ও মু-ফ ৩।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—ইহা ১৯০৯ খৃষ্টাব্দে লক্ষ্ণৌ চিত্রশালায় আবিষ্কৃত হইয়াছিল, তাহার পূর্ব্বের ইতিহাস অজ্ঞাত।

**বিবরণ,**—১।...অমোঘদত্তস্য ভার্য্যায়ে কোৎসীয়ে

২।...প্রতিষ্ঠাপিত...অরহংতপুজায়ে

"অমোঘদত্তের ভার্য্যা কোৎসগোত্রীয়া..........

অর্হৎগণের পূজার নিমিত্ত প্রতিষ্ঠিত।"

**মন্তব্য,**—ইহা একখণ্ড লাল রঙের পাথরে আছে। দেখিলে বোধ হয়, একখানি আয়াগপট্টের অংশ। ইহা এখন লক্ষ্ণৌ চিত্রশালায় আছে এবং ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

## ৪৪। কঙ্কালি টিলার জৈন শিলাপট্টের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯৪ বুলার—এ-ই, ২য় খণ্ড, পৃঃ ৩১১; ও মু-ফ ১, বি; ১৯১০—বন্দ্যোপাধ্যায়—এ-ই, ১০ম খণ্ড, পৃঃ ১২০, সংখ্যা ১৮ ও মু-ফ—৩।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস**,—ইহা ১৮৯২ খৃষ্টাব্দে মথুরার কঙ্কালি টিলা নামক স্থানে ডাক্তার ফুরার কর্ত্তৃক আবিষ্কৃত হইয়াছিল।

**বিবরণ**,—১।.........ধনমিত্রায়ে ধিতু অর ........

২।.........বধুয়ে আয়াগপটো প.........

"ধনমিত্রার দুহিতা অর...বধূর আয়াগপট্ট প্রতিষ্ঠিত হইল।"

**মন্তব্য**,—ডাক্তার বুলার এই শিলাপট্টের বিস্তৃত বিবরণ প্রকাশ করিয়াছেন (এ-ই—পৃঃ ৩১১—৩১৩)। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর। এই খোদিত লিপিটি একটি লাল রঙের পাথরের এক অংশে উৎকীর্ণ আছে।

## ৪৫। লক্ষ্মৌ চিত্রশালার শিলাপট্টের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ**,—১৯১০, বন্দ্যোপাধ্যায়—এ-ই, ১০ম খণ্ড, পৃঃ ১১৯, সংখ্যা ১৫, ও মু-ফ ৩৬; ১৯১২, লুডার্স—র-এ-সো-প—১৯১২, পৃঃ ১৫৯।

**তারিখ**,—উল্লেখ নাই।

**ইতিহাস**,—এই শিলাখণ্ড ১৯০৯ খৃষ্টাব্দে লক্ষ্মৌয়ের চিত্রশালায় আবিষ্কৃত হইয়াছিল। ইহার পূর্ব্ববিবরণ অজ্ঞাত।

**বিবরণ**,—গোশালস্য ধিতা মিত্রায়ে.........

"গোশালের কন্যা মিত্রার (দান)।"

**মন্তব্য**,—ইহা মন্দিরের মেঝেয় একখানি পাথরে উৎকীর্ণ আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

---

## ৪৬। লক্ষ্মৌ চিত্রশালার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ**,—১৯১০, বন্দ্যোপাধ্যায়, এ-ই ১০ম খণ্ড, পৃঃ ১২০, সংখ্যা ১৬৬ ও মু-ফ ৩; লুডার্স র-এ-সো-প; ১৯১২, পৃঃ ১৭৩।

**তারিখ**,—উল্লেখ নাই।

**ইতিহাস**,—ইহা ১৯০৯ খৃষ্টাব্দে লক্ষ্মৌ চিত্রশালায় আবিষ্কৃত হইয়াছিল, তাহার পূর্ব্বের ইতিহাস অজ্ঞাত।

**বিবরণ,**—১।……[পৈতিব ?] মিকতো কুলতো বজ্রনাগরিতো [শাখা] তো আয়য়ে……তৃসীয়ে অধিছত্রকয়ে।

২। (নিব) র্ত্তনং।

"আর্য্য……অনুরোধে-…ৎসী, অধিছত্র নিবাসী……প্রৈতিবর্ম্মিক কুল ও বজ্রনাগরী শাখা……"

**মন্তব্য,**—ইহা একটি জৈন মূর্ত্তির নিম্নদেশে উৎকীর্ণ আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

## ৪৭। মথুরা চিত্রশালার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০, ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ৭০, সংখ্যা বি ১৭।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—ইহা এখন মথুরার চিত্রশালায় আছে। ইহার আবিষ্কারের কাহিনী অজ্ঞাত।

**বিবরণ,**—……জ দ স…স [ধ] ম মিত্রস বধূয়ে……

"ধর্ম্মমিত্রের বধূ… "

**মন্তব্য,**—ধ্যানমুদ্রায় সিংহাসনে উপবিষ্ট জিনমূর্ত্তির পাদপীঠে ইহা খোদা আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম অথবা দ্বিতীয় শতাব্দীর অক্ষর। ইহার প্রতিলিপি অদ্যাপি প্রকাশিত হয় নাই।

## ৪৮। মাতামঠের জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০, ভোগেল মথুরা চিত্রশালার তালিকা; পৃঃ ৭১, সংখ্যা বি ১৮।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—ইহা মথুরা নগরে হোলীদরওয়াজার নিকট মাতামঠ নামক মন্দিরে পাওয়া গিয়াছিল। রায় বাহাদুর পণ্ডিত রাধাকৃষ্ণ ইহা মথুরার চিত্রশালার জন্য ক্রয় করিয়াছেন।

**বিবরণ,**—কোট্টিয়াতো গণাতো বচ্ছলিকতো কুলতো......

"কোট্টীয়গণের বচ্ছলীয় কুলের......"

**মন্তব্য,**—ইহা ধ্যানমুদ্রায় উপবিষ্ট জিনমূর্ত্তির পাদপীঠে উৎকীর্ণ আছে ইহার প্রতিলিপি প্রকাশিত হয় নাই।

## ৪৯। মথুরা কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০, ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ৭৮, সংখ্যা বি ৬৮।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—শুনিতে পাওয়া যায় যে, এই প্রস্তরখণ্ড কঙ্কালি টিলায় পাওয়া গিয়াছিল।

**বিবরণ,**—......ক ভগিনীয়ে ঘো......

"ঘো...র ভগিনী......"

**মন্তব্য,**—লাল রঙের জৈন চতুর্ম্মুখের পাদপীঠে এই খোদিত লিপিটি আছে। কোন চতুষ্কোণ প্রস্তরখণ্ডের চারি দিকে চারিটি জিনমূর্ত্তি খোদিত থাকিলে, তাহাকে চতুর্ম্মুখ আখ্যা প্রদান করা হয়। ইহার প্রতিলিপি অদ্যাপি প্রকাশিত হয় নাই।

## ৫০। মথুরার কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০, ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ৭৯।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—শুনিতে পাওয়া যায়, খোদিত লিপিযুক্ত এই প্রস্তরখণ্ড কঙ্কালি টিলায় পাওয়া গিয়াছিল।

**বিবরণ,**—এই খোদিত লিপির পাঠোদ্ধার হয় নাই।

**মন্তব্য,**—একটি প্রস্তর-নির্ম্মিত চতুর্ম্মুখের পাদপীঠে এই খোদিত লিপিটি আছে। ইহার প্রতিলিপি প্রকাশিত হয় নাই।

## ৫১। মথুরার প্রস্তর-স্তম্ভের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯১, বুলার, এ-ই, ১ম খণ্ড, পৃঃ ৩৯০, সংখ্যা ১৭ ও মু-ফ; ১৯০১, বুলার স্মিথ্, আ-সা-রি, নূতন পর্য্যায়, ২০শ খণ্ড, পৃঃ ২৯ ও মু-ফ ২৮; ১৯০৪, লুডার্স, ই-এ, ৩৩শ খণ্ড, পৃঃ ১৫৩, সংখ্যা ৩১।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—ইহা ১৮৯১ খৃষ্টাব্দে ডাক্তার ফুরার কর্ত্তৃক মথুরার কঙ্কালি টিলায় আবিষ্কৃত হইয়াছিল।

**বিবরণ,**—১। (ন) মো অর্হতানং শ্রমণ শ্রাবিকায়ে

২। (বি) মল হস্তিনীয়ে তোরণম্ প্রতিষ্ঠাপি (তো)

৩। সহা মাতা পিতিহি সহা

৪। শশ্রু শশুরে(ণ)

"অর্হৎদিগকে নমস্কার, পিতা মাতা শ্বশ্রূ ও শ্বশুরের সহিত, শ্রমণশ্রাবিকা বলহস্তিনীর তোরণ প্রতিষ্ঠিত হইল।"

**মন্তব্য,**—লাল পাথরের নানা চিত্র-সুশোভিত বেষ্টনীর স্তম্ভে এই খোদিত লিপিটি আছে। ইহার অক্ষর খৃষ্টপূর্ব্ব প্রথম শতাব্দীর অক্ষর। ইহা এক্ষণে লক্ষ্ণৌ চিত্রশালায় আছে।

## ৫২। কঙ্কালি টিলার স্ত্রীমূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯০১, স্মিথ, আ-সা-রি, নবপর্য্যা, ২০ সংখ্যা, ৫৬ পৃঃ ও মু-ফ ৯৯। ১৯১০, বন্দ্যোপাধ্যায়, এ-ই, ১০ম খণ্ড, পৃঃ ১১৯, সংখ্যা ১৪, মু-ফ ৩; ১৯১২, লুডার্স, র-এ-সো-প, ১৯১২, পৃঃ ১৫৬।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলার স্তূপ খননকালে ১৮৯৬ খৃষ্টাব্দে এই খোদিত লিপি আবিষ্কৃত হয়।

**বিবরণ,**—খোদিত লিপিটি দুই পংক্তিতে উৎকীর্ণ,—

১। পুশবলায়ে দানে ( দানং ) ধম

২। বঢ়কস ভয়ায়ে

"ধর্ম্মবর্দ্ধকের ভার্য্যা পুষ্যবলার দান"

**মন্তব্য,**—লাল রঙের স্ত্রীমূর্ত্তির কোমরবন্ধে এই খোদিত লিপিটি উৎকীর্ণ আছে। এ পর্য্যন্ত মথুরার অপর কোন মূর্ত্তিতে কটিবন্ধে খোদিত লিপি দৃষ্ট হয় নাই। ইহা এক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায় আছে।

## ৫৩। কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯১ বুলার, একাডেমি, ৩৯ সংখ্যা, ৩৭৪ পৃঃ; ১৮৯১ বুলার, ভা-অ-প, ৫ম সংখ্যা, ১৭৯ পৃঃ, ১৮৯২ বুলার, এ-ই, ২য় সংখ্যা, ২০৭ পৃঃ, ২৯ নং ও মু-ফ।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ,**--স্থ(া)নিকিয়ে কুলে গনিস্য উগ্গহিনিয় শিষো বাচকো ঘোষকো অর্হতো পর্শ্বস্য প্রতিমা...

"স্থানিকীর কুলের গণি উগ্গহিনির শিষ্য বাচক ঘোষক অর্হৎ পার্শ্বের এই প্রতিমা প্রতিস্থাপন করিলেন।"

**মন্তব্য,**—লাল রঙের পাথরে জিনমূর্ত্তির পাদপীঠে এই খোদিত লিপি খোদাই করা আছে। মূর্ত্তিটির নাভির উপরের অংশ ভাঙ্গিয়া গিয়াছে। ইহা এক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায় আছে। শকাধিকারকালের খোদিত লিপিসমূহে ত্রয়োবিংশতি তীর্থঙ্কর পার্শ্বনাথের নামোল্লেখ অপর কোন স্থানে নাই। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

## ৫৪। কঙ্কালি টিলার প্রস্তর-মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯১ বুলার, এ-ই, ২য় সংখ্যা, ২০০ পৃঃ, ৭ নং ও মু-ফ।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি পান।

**বিবরণ,**—১। য—ক্ষ

২।—র(ক্তস্ব)স্য চ যো মনো

৩।—য়তনং ধনস্য মহতঃ

৪।—(চেপ্য) ক্ষয়ং (ন) কিং।

**মন্তব্য,**—ইহা অনুবাদ করিবার উপায় নাই। তবে শার্দ্দূলবিক্রীড়িত ছন্দে লিখিত কোন বৃহৎ সংস্কৃত প্রশস্তির অংশ মাত্র। ইহা এক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায় আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

---

## ৫৫। কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯১ বুলার, এ-ই, ১ম সংখ্যা, ৩৮৯ পৃঃ, ১৬ নং ও মু-ফ।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ,**—১।.........অরহংতানং বধমানস্য (ক)লস্য ধিতু সিনবিষুস্য ভ(গ্নি)ন(া)য়।

২।.................... [শ)তি]স্য [নিব]র্তনং (॥)

"অর্হৎদিগকে ( নমস্কার ) বর্দ্ধমানকে ( নমস্কার ) কালের কন্যা বিষ্ণু সেনের পত্নী.........

.....অনুরোধে.....”

**মন্তব্য,**—লাল রঙের জিনমূর্ত্তির পাদপীঠে ইহা খোদিত আছে। "সেনবিষু" সংস্কৃত বিষ্ণুসেনের অপভ্রংশ কি না, সে বিষয়ে সন্দেহ আছে। ইহা এক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায় আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

## ৫৬। কঙ্কালি টিলার শিলাপট্টের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৮৯ বুলার, একাডেমি, ৩৫ সংখ্যা, ৩৮১ পৃঃ, ১৮৮৯

বুলার, ভা-অ-প, ৩য় সংখ্যা, ২৩৬ ও ২৪০ পৃঃ, ৪ নং; ১৮৯১ বুলার, এ-ই, ১ম সংখ্যা, ৩৯২ পৃঃ, ২০ নং; ও-মু-ফ। ১৯১৪, বন্দ্যোপাধ্যায়, এ-ই, ১০ম খণ্ড, পৃঃ ১১৯ ও মু-ফ ৬।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি পান।

**বিবরণ,**—বারণাতো গণাতো অর্যকনিয়সিকাতে কুলাতো ওদ...

"বারণগণের আর্য্য কনিয়সিক কুলের ওদ ....."

**মন্তব্য,**—লাল রঙের চারকোণা পাথরে চতুষ্কোণ শিলাখণ্ডের ভগ্নাংশে এই খোদিত লিপি খোদাই করা আছে। এই শিলাপট্টের মধ্যভাগে চারকোণা গর্ত্ত থাকায় অনুমান হইতেছে যে, ইহা মন্দিরের অঙ্গন বা গর্ভগৃহ মেঝের জন্য ব্যবহৃত হইয়াছিল—সংখ্যা দ্রষ্টব্য। ইহা এক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায় আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

## ৫৭। কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯১ বুলার, এ-ই, ১ম সংখ্যা, ৩৯৩ পৃঃ, ২৬ নং, ও মু-ফ।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি পান।

**বিবরণ,**—দাসস্য পুত্রো চীরি তস্য দত্তিঃ (॥)

"দাসের পুত্র চীরি তাহার দান"

**মন্তব্য,**—লাল রঙের পাথরের জিনমূর্ত্তির পাদপীঠে এই খোদিত লিপি আছে। মূর্ত্তির দুটি পা ভিন্ন আর কিছুই নাই। ইহা এক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায় আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম বা দ্বিতীয় শতাব্দীর অক্ষর।

## ৫৮। কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯১ বুলার, এ-ই, ১ম সংখ্যা, ৩৯৩ পৃঃ, ২৭ নং ও মু-ফ, ১৯০৪ লুডার্স কর্ত্তৃক সংশোধিত, ই-এ, ৩৩ সংখ্যা, ৩৫ পৃঃ।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি পান।

**বিবরণ,**—১। (প্রতিমা) বধমান(স্য) প্রতি থাপিতা

২। [...ঠানিয়াতো-ল......ত আর্যগ]...

"বর্দ্ধমান প্রতিমা প্রতিস্থাপিত হইল........স্থানীয় কুলের........."

**মন্তব্য,**—লাল রঙের পাথরের জিনমূর্ত্তির পাদপীঠে এই খোদিত লিপি আছে। ইহা এক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায় আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

## ৫৯। কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯১ বুলার, এ-ই, ১ম সংখ্যা, ৩৯৭ পৃঃ, ৩৪ নং ও মু-ফ।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি পান।

**বিবরণ,**—১। (সি) দ্ধ নমো অরহংতাণ...দ্ধন রারণে গণে অয়হাট্টি (য়ে)

২। কুলে বজনাগরিয়া শাখায়া অর্যশিরিকিয়ে সংভো.....

"সিদ্ধ হউক, অর্হৎদিগকে নমস্কার, সিদ্ধদিগকে নমস্কার, বারণগণের আর্য্যহাট্টিক কুলের বজ্রনাগরি শাখার শ্রিক সম্ভোগের......"

**মন্তব্য,**—লাল রঙের পাথরের জিনমূর্ত্তির পাদপীঠে এই খোদিত লিপি আছে। ইহা এক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায়।

---

## ৬০। কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯১ বুলার, একাডেমি, ৩৯ সংখ্যা, ৩৭৪ পৃঃ, ১৮৯১ বুলার, ভা-অ-প, ৫ম সংখ্যা, ১৭৮ পৃঃ, ১৮৯২ বুলার, এ-ই, ২য় সংখ্যা, ২০৬ পৃঃ, ২৮ নং ও মু-ফ।

**ইতিহাস**,—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি পান।

**বিবরণ**,—১।...ভগবতো উসভস বারণে গণে নাডিকে কুলে
......খা(য়ং)...
২। ঢুকস বায়কস সিসিনিএ সাদিতাত্র নি...

"ভগবান্ উসভ ( ঋষভ )কে নমস্কার। বারণগণের নাড়িক কুলের......
......বায়কের শিষ্যা সাদিতার অনুরোধে......"

**মন্তব্য**,—লাল রঙের পাথরের জিনমূর্ত্তির পাদপীঠে এই খোদিত লিপিটি আছে। শকাধিকারকালের খোদিত লিপিসমূহে প্রথম জৈন তীর্থঙ্কর ঋষভদেবের নাম তিন বার উল্লেখ আছে; তাহার মধ্যে এই একবার। ইহা এক্ষণে লক্ষ্ণৌর চিত্রশালায় আছে।

---

## ৬১। কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ**,—১৮৯২ বুলার, এ-ই, ২য় খণ্ড, ২০৮ পৃঃ, ৩৩ নং, ও মু-ফ।

**ইতিহাস**,—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ**,—১। বর্ধমান পটিমা বজরনন্তস্য ধিতা বাধিশিব......
২। ...স্য...কুটীবিলি দিনায়ে দাতি বডিম(শি)
য়ে......
৩। ..................................

"বর্দ্ধমান প্রতিমা বজ্রনন্দির কন্যা বৃদ্ধিশিবের......
......পঙ্কি দিনার ( দত্তার ) দান বডিমশির
.........................."

**মন্তব্য**,—লাল পাথরের জিনমূর্ত্তির পাদপীঠে এই খোদিত লিপিটি আছে। ইহা লক্ষ্ণৌর চিত্রশালায় আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

## ৬২। কঙ্কালি টিলার জৈন শিলাপট্টের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯২ বুলার, এ-ই, ২য় খণ্ড, ২০৮ পৃঃ, ৩৪ নং ও মু-ফ।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ,**—১। উচেনগরিতো শখতো অর্য্যবলত্রতস্য শিসিনি

২। অর্য্যবলত্রতস্য শিষ্যো অর্য্যসন্ধিস্য পরিগ্রহে
নবহস্তিস্য ধিতা গ্রহসেনস্য বধু.........
৩। শিবসেনস্য দেবসেনস্য শিবদেবস্য চ ভ্রাত্রিনাং
মাতু জায়য়ে প্রতীমা প্র..........
৪। (মা)নস্য সর্ব্বসত্বানং হিতসুখয়॥

"উচ্ছানাগরি শাখার আর্য্য বলত্রাতের শিষ্যা আর্য্য ব্রহ্ম......আর্য্য বলত্রাতের শিষ্য আর্য্য সন্ধির গ্রহণের নিমিত্ত নবহস্তির কন্যা গ্রহসেনের পুত্রবধূ......শিবসেন, দেবসেন, শিবদেব ভ্রাতৃগণের মাতা জায়া কর্ত্তৃক বর্দ্ধমানের প্রতিমা সর্ব্বসত্ত্বের হিত-সুখার্থে প্রতিষ্ঠা করা হইল।"

**মন্তব্য,**—লাল চারকোণা পাথরের এক পাশে এই খোদিত লিপিটি আছে। পাথরের মাঝখানে চারকোণা একটি ফুট আছে। অনুমান হয়, পাথরখানি মন্দিরের মধ্যে পাতা ছিল ও ইহার মাঝখানের গর্ত্তের মধ্যে মূর্ত্তির নীচের খোঁটা ঢুকান হইয়াছিল। এইরূপ খোঁটাসমেত মূর্ত্তি (শকাধিকার-কালে) অনেকগুলি আবিষ্কৃত হইয়াছে। ইহা লক্ষ্ণৌর চিত্রশালায় আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম বা দ্বিতীয় শতাব্দীর অক্ষর।

## ৬৩। কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯২ বুলার, এ-ই, ২য় খণ্ড, ২০৮ পৃঃ, ৩৫ নং ও মু-ফ।

ইতিহাস,—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

বিবরণ,—১। তো শখতো শিরিকতো সংভোকতো অর্য্য

২। ···ধরায়ে নিবতনা শিবদ(ত)···

৩।···লনস্য মতু হ(স্তি)······

"···শাখায় শ্রীক সম্ভোগের······

প্রজ্ঞপ্তিধর······অনুরোধে······শিবদত্তের············লনের

মাতা হস্তি··················"।

মন্তব্য,—লাল পাথরের জিনমূর্ত্তির পাদপীঠের এক পাশে এই খোদিত লিপি আছে। ডাক্তার বুলার এই খোদিত লিপিতে চারিটি ছত্র পাইয়াছিলেন, কিন্তু এখন ইহাতে তিনটি ছত্রের বেশী নাই। সম্ভবতঃ আর কোন খোদিত লিপির শেষাংশের ছাপ মুদ্রণকালে এই খোদিত লিপির সহিত ভুলে যোগ হইয়া থাকিবে। কারণ, একই খোদিত লিপিতে দুইবার "নির্বতনা" শব্দ থাকা একরূপ অসম্ভব। ইহা লক্ষ্ণৌর চিত্রশালায় আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম বা দ্বিতীয় শতাব্দীর অক্ষর।

## ৬৪। মথুরার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

পূর্ব্বোল্লেখ,—১৮৯১ বুলার, এ-ই, ১ম খণ্ড, ৩৮৯ পৃঃ, সংখ্যা ১৪ ও মু-ফ; ১৮৯২, এ-ই, ২য় খণ্ড, ১৯৭ পৃঃ; ১৯০০, বয়ার, জে-এ, ৯ম পর্য্যায়, ১৫শ খণ্ড, ৫৭১ পৃঃ,।

তারিখ,—উল্লেখ নাই।

ইতিহাস,—এই মূর্ত্তিটি ১৮৯০—৯১ খৃষ্টাব্দে মথুরার কঙ্কালি টিলা নামক স্থানে ডাঃ ফুরার কর্ত্তৃক আবিষ্কৃত হইয়াছিল।

বিবরণ,—১। সিদ্ধম্॥ কোট্টিয়াতো গণাতো ব্রহ্মদাসি-
কাতো কুলাতো

২। উচ্চেনাগরিতো শাখাতো—বারনাতো সং[ভো-
গাতো] অর্[য্য]

৩। জেষ্ঠ হস্তি[স্য] শি[ষ্যো] অর্য্যমহলো অর্য্য-
জেষ্ট[হস্তিস শিশো] অর্য্য[গা] [ঢকো ত]
স্য শিশিনি [অর্য্য]

৪। শাময়ে নির্বতনা। উ[স] ভস প্রতিমা বর্ময়ে
ধীতু [গুল্হা]য়ে জয়দাসস্য কুটুংবিনিয়ে দানং

"সিদ্ধ হউক। কোট্টীয়গণের ব্রহ্মদাসিককুলের উচ্চৈর্নাগরী শাখার ..সংভোগের আর্য্য জ্যেষ্ঠহস্তির শিষ্য আর্য্য মহল; আর্য্য জ্যেষ্ঠহস্তির শিষ্য আর্য্য গাঢ়ক; তাহার (? তাঁহাদের) শিষ্যা আর্য্যা শ্যামার অনুরোধে, ঋষভের প্রতিমা বর্ম্মের কন্যা জয়দাসের পত্নী গুল্‌হা কর্ত্তৃক প্রদত্ত হইল।"

**মন্তব্য,**—লাল পাথরে তৈয়ারী জিনমূর্ত্তির পাদপীঠে ইহা খোদা আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম বা দ্বিতীয় শতাব্দীর অক্ষর। মূর্ত্তিটি এখন লক্ষ্ণৌ চিত্রশালায় আছে।

## ৬৫। কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৯২ বুলার, এ-ই, ২য় খণ্ড, ২০৯ পৃঃ, ৩৭ নং ও মু-ফ; ১৯০১ বুলার-স্মিথ, আ-সা-রি, নবপর্য্যা, ২০ সংখ্যা, ৪৭ পৃঃ ও মু-ফ ৯০।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালিটিলা নামক স্থানে খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ,**—১। সিদ্ধ (ং) কোট্টিয়াতো গণতো উচেনং

২।—গরিতো শখতো বহ্মদাসিয়াতো

৩। কুলতো শিরিগৃহাতো স (ং) ভোকতো

৪। অর্য্য-জেষ্ঠহস্তিস্য শিষ্যো অর্য্য মিহি (লো)

৫। তস্য শিষ্যো অর্য্য-ক্ষের

৬। কো বাচকো তস্য নির্বত

৭। ন বরনহস্তিস্য

৮। চ দেবিয় চ ধিত জয়

৯। দেবস্য বধু মোষিনিয়ে
১০। বধু কুঠস্য কসুথস্য
১১। ধম্র পতিহ স্থিরয়ে
১২। দন সবদোভদ্রিক
১৩। সর্ব-সত্বন হিত-সুখায়ে।

"সিদ্ধ হউক, কোট্টিয়গণের উচ্চানাগরি শাখার ব্রহ্মদাসিক কুলের শ্রীগৃহ সম্ভোগের আর্য্য জ্যেষ্ঠ হস্তির শিষ্য, তাঁহার শিষ্য আর্য্য মিহির, তাঁহার শিষ্য বাচক আর্য্য ক্ষৈরক, তাঁহার অনুরোধে বরণ হস্তি ও দেবীর কন্যা জয়দেবের ও মোষিনির পুত্রবধূ কুঠ কসুথের ধর্ম্মপত্নী স্থিরার দান, সর্ব্বতোভদ্রিকা প্রতিমা সর্ব্বসত্ত্বের হিত-সুখার্থ হউক।"

**মন্তব্য,**—লাল পাথরের দিগম্বর চতুর্ম্মুখ মূর্ত্তির পাদপীঠের চারি পাশে এই খোদিত লিপি আছে। চারিটি মূর্ত্তির মধ্যে একটি মূর্ত্তি ত্রয়োবিংশতি তীর্থঙ্কর পার্শ্বনাথের, অপরগুলি ঠিক করিবার উপায় নাই। ইহা লক্ষ্ণৌর চিত্রশালায় আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম বা দ্বিতীয় শতাব্দীর অক্ষর।

## ৬৬। কঙ্কালি টিলার জৈন মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৭৭ রাজেন্দ্রলাল মিত্র, গ্রাউস্, ই-এ, ৬ষ্ঠ খণ্ড, ২১৯ পৃঃ, ৮ নং ও মু-ফ ; ১৮৮০ গ্রাউস্, মথুরা, ১০৯ পৃঃ, ও মু-ফ ; ১৮৯২ বুলার, এ-ই, ১ম খণ্ড, ৩৮৩ পৃঃ ; ১৯০৪, লুডার্স, ই-এ, ৩৩ খণ্ড, ১৫৪ পৃঃ ৩১ নং। ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, ৬৯ পৃঃ।

**ইতিহাস,**—মথুরার নিকট কঙ্কালি টিলা নামক স্থান খননকালে ডাক্তার ফুরার এই খোদিত লিপি আবিষ্কার করেন।

**বিবরণ,**—সিদ্ধ (ং)॥ বাচকস্য দত্তশিষ্যস্য সীহস্য নি (বর্তনা)

"সিদ্ধ হউক। দত্তের শিষ্য বাচক সিংহের অনুরোধে......"

**মন্তব্য,**—লাল পাথরের ছোট জিনমূর্ত্তির পাদপীঠে এই খোদিত লিপি আছে। ইহা মথুরার চিত্রশালায় আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

## ৬৭। মথুরার জৈন খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৮৯ বুলার, ভা-অ-প, ৩য় খণ্ড, ২৩৩ পৃঃ, পাদটীকা।

**ইতিহাস,**—ইহা ডাক্তার ফুরার কর্ত্তৃক কোন সময়ে মথুরায় আবিষ্কৃত হইয়াছিল।

**বিবরণ**—১।...য কোট্টিয়স্য
২।......বতিননস্য অট...

**মন্তব্য,**—ইহা এখন কোথায় আছে, তাহা জানা যায় নাই। ইহার ছাপ ছাপা হয় নাই, সুতরাং তারিখ ঠিক করা যায় না।

---

## ৬৮। লক্ষ্ণৌ চিত্রশালার খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০, বন্দ্যোপাধ্যায়, এ-ই, ১০ম খণ্ড, ১২১ পৃঃ, সংখ্যা ২০, ও মু-ফ, ৩; ১৯১২, লুডার্স, র-এ-সো-প, ১৯১২, ১৬০ পৃঃ।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—ইহা ১৯১০ খৃষ্টাব্দে লক্ষ্ণৌ চিত্রশালায় আবিষ্কৃত হইয়াছিল, ইহা কবে কোন্ স্থানে পাওয়া গিয়াছিল, তাহা বলিতে পারা যায় না।

**বিবরণ,**—১।.......................তত।
২।.........মষ্টশত ১০০, ৮ গন্ধি
৩।.........পষ্ট.........

**মন্তব্য,**—ইহা কোন বৃহৎ খোদিত লিপির অংশ মাত্র। ইহার বিশেষত্ব এই যে, ইহাতে ৮০০ লিখিবার একটি নূতন উপায় দেখিতে পাওয়া যায়। ডাঃ লুডার্সের মতে ইহা ৮০০ নহে, ১০৮। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম বা দ্বিতীয় শতাব্দীর অক্ষর।

## ৬৯। লক্ষ্ণৌ-চিত্রশালার মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০, বন্দ্যোপাধ্যায়, এ-ই, ১০ম খণ্ড, ১২১, পৃঃ, সংখ্যা ১৯, মু-ফ, ৩; ১৯১২, র-এ-সো-প, ১৯১২, ১৬০ পৃঃ।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—ইহা ১৯১০ খৃষ্টাব্দে লক্ষৌ চিত্রশালায় আবিষ্কৃত হইয়াছিল। ইহা কবে কোন্ স্থানে পাওয়া গিয়াছিল, তাহা বলিতে পারা যায় না।

**বিবরণ,**—(১)……(ঘৃ) তকুণ্ডকস্য কুটু ( ম্বিনী )

(২)……ন পুত্রেহি ধীতিহি নত্তিপৌত্রেহি॥

"……ঘৃতকুণ্ডকের পত্নী……পুত্র দৌহিত্র ও পৌত্র………।"

**মন্তব্য,**—লাল পাথরে তৈয়ারী মূর্ত্তির পাদপীঠে এই কয়টি অক্ষর খোদা আছে। ইহার অক্ষর খৃষ্টীয় ১ম বা ২য় শতাব্দীর অক্ষর।

## ৭০। মথুরার খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৭৩ কানিংহাম্, আ-সা-রি, ৩য় খণ্ড, ৩৬ পৃঃ, ২১নং ও মু-ফ ১৬; ১৮৭৯ কানিংহাম্, ভরহুত স্তূপ, ১০০ পৃঃ, মু-ফ; ১৮৯০ সেনার্ট, এ-স-প, ৮ম পর্য্যা, ১৫ সংখ্যা, ১১৯ পৃঃ; ১৮৯২ সেনার্ট, ই-এ, ২১ খণ্ড, ২৪৬ পৃঃ।

**ইতিহাস,**—আলিগড় মুসলমান আংলো-ওরিএণ্টাল কলেজে একটি থামের কতকটা ছিল। এই লিপিটি তাহার উপর খোদা। ইহার মূল প্রাপ্তি-স্থান অজ্ঞাত।

**বিবরণ,**—কল………ধন

ভূতিস……বাৎসী

পুত্রস ( বাধপা ) লস

ধনভূতিস দানং বেদিকা

তোরণানি চ রতনগৃহ স—

র্ব্বুধপূজায় সহ মাতাপি

তিহী (?) সহ—চতু—পরিষাহি।

"ধনভূতির………বাৎসীপুত্র বাধপালের ও ধনভূতির দান, ( এই ) বেদিকা, তোরণসমূহ ও রত্ন-গৃহ, সর্ব্ববুদ্ধের পূজার নিমিত্ত, মাতা পিতা এবং পরিষদ্ চতুষ্টয়ের সহিত ( প্রদত্ত হইল )।"

**মন্তব্য**,—এই খোদিত লিপি বহু দিন যাবৎ খুঁজিয়া পাওয়া যায় নাই। কানিংহাম্ ১৮৭১ খৃষ্টাব্দে ইহা আলিগড় কলেজে দেখিয়াছিলেন। তিনি পরে ইহা কোন উপায়ে সংগ্রহ করিয়া কলিকাতা যাদুঘরে পাঠাইয়া দিয়াছিলেন। প্রত্নতত্ত্ব-বিভাগ হইতে অবকাশ লইয়া স্বদেশে ফিরিয়া যাইবার সময়ে তিনি কলিকাতা চিত্রশালার ট্রষ্টিগণের সম্পাদককে যে পত্র লিখিয়াছিলেন, তাহা হইতে সম্প্রতি প্রকাশ হইয়াছে যে, এই প্রস্তরখণ্ডেই আলিগড়ে দৃষ্ট খোদিত লিপি উৎকীর্ণ আছে। ইহা এখন এত ক্ষয় হইয়া গিয়াছে যে, কিছুই পড়িতে পারা যায় না। ( কলিকাতা চিত্রশালার নং—২২৮১ )

---

## ৭১। মথুরা কাট্‌রা টিলার বৌদ্ধ মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ**,—১৯০৮, ভোগেল, প্রত্নতত্ত্ব-বিভাগের উত্তর-বিভাগের অধ্যক্ষের বার্ষিক কার্য্য-বিবরণ, ১৯০৭-৮, ৯৭ পৃঃ ; ১৯১০, মথুরা চিত্রশালার তালিকা।

**তারিখ**,—উল্লেখ নাই।

**ইতিহাস**,—এই মূর্ত্তিটি এক ব্রাহ্মণ মথুরার কাট্‌রা টিলা নামক স্থানে পাইয়াছিলেন। রায় বাহাদুর পণ্ডিত রাধাকৃষ্ণ ইহা মথুরার চিত্রশালার জন্য ক্রয় করিয়াছেন।

**বিবরণ**,—১। বুধরখিতস মাতরে অমোহা—আসিয়ে বোধিসচো
পতিঠাপিত
২। সাহা মাতা পিতিহি সাকে বিহারে
৩। সবসত্বানা হিতসু খায়ে

"বুদ্ধরক্ষিতের মাতা অমোহাআসি এই বোধিসত্ত্বমূর্ত্তি তাঁহার মাতাপিতার সহিত তাঁহার নিজের বিহারে ( মন্দিরে ) সর্ব্বসত্বের হিতসুখের নিমিত্ত প্রতিষ্ঠা করিলেন।"

**মন্তব্য**,—লাল পাথরে তৈয়ারী সিংহাসনে বসা বোধিসত্ত্বমূর্ত্তির পাদপীঠে এই লিপিটি খোদা আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম বা দ্বিতীয় শতাব্দীর অক্ষর। এই খোদিত লিপিতে দুইটি শব্দের বিশেষত্ব আছে। বোধিসত্ত্ব শব্দের অপভ্রংশ

"বোধিসচ" ইহার পূর্ব্বে কোন খোদিত লিপিতে দেখিতে পাওয়া যায় নাই। প্রাকৃত ভাষায় "সত্য" শব্দের স্থানে "সচ" ব্যবহৃত হইয়া থাকে, কিন্তু "সত্ত্ব" শব্দের পরিবর্ত্তে "সচ" শব্দের ব্যবহার এই প্রথম দেখা গেল। "সক" সাধারণতঃ "শক" অথবা "শাক্য" শব্দের পরিবর্ত্তে ব্যবহৃত হইয়াছে; কিন্তু ইহা ইতিপূর্ব্বে "স্বকার" শব্দের পরিবর্ত্তে ব্যবহৃত হইতে দেখা যায় নাই। এইখানেও ইহার অর্থ শাক্যবিহার অর্থাৎ বৌদ্ধ বিহার হইতে পারে।

## ৭২। মথুরা চিত্রশালার বৌদ্ধ মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০ ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, ৬১ পৃঃ, সংখ্যা এ—৬৬।

**তারিখ,**—পাঠ করা যায় না।

**ইতিহাস,**—অজ্ঞাত।

**বিবরণ,**—খোদিত লিপিটিতে দুইটি পঙ্‌ক্তি আছে, এখনও ইহার পাঠোদ্ধার হয় নাই।

**মন্তব্য,**—একটি বোধিসত্ত্ব মূর্ত্তির পাদপীঠে এই খোদিত লিপিটি আছে। এখন ইহা মথুরা-চিত্রশালায় আছে।

## ৭৩। মথুরা গলতেশ্বর মহাদেব-মন্দিরের বৌদ্ধ মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০ ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, ৬৩ পৃঃ, সংখ্যা এ—৬৬।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—মথুরা নগরে কাটরার ধ্বংসাবশেষের নিকট 'গলতেশ্বর মঠ নামক আধুনিক শিবমন্দিরে এই খোদিত লিপিটি আবিষ্কৃত হইয়াছিল। রায় বাহাদুর পণ্ডিত রাধাকৃষ্ণ মথুরা চিত্রশালার জন্য ইহা ক্রয় করিয়াছেন।

**বিবরণ,**—১।...[ উপাসি ] কয়ে নংদায়ে ক্ষত্রপ স
২।...[ বো ] ধিসত্ব বিস-ত [ রে ]
৩। সবসত্তানাং হিতসু [ খা ] র্থ [ ং ]
৪। সবস্থি [ বা ] দিয়ানং পরিগৃহে

**মন্তব্য,**—এই খোদিত লিপির অনুবাদ অসম্ভব। ইহাতে একজন ক্ষত্রপের উল্লেখ আছে এবং ইহা সর্ব্বাস্তিবাদীয় বৌদ্ধ ভিক্ষু-সম্প্রদায়ের জন্য উৎসর্গ হইয়াছিল। খোদিত লিপিটি একটি বোধিসত্ত্ব-মূর্ত্তির পাদপীঠে উৎকীর্ণ আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম বা দ্বিতীয় শতাব্দীর অক্ষর। ইহা এখন মথুরা চিত্রশালায় আছে।

## ৭৪। মথুরার জামালপুরের বৌদ্ধ মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০ ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, ১২০ পৃঃ, সংখ্যা জি—১০।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—মথুরার নিকটবর্ত্তী জামালপুর গ্রামে একটি পুরাতন কূয়ার পঙ্কোদ্ধারকালে এই খোদিত লিপিটি আবিষ্কৃত হইয়াছিল। ডাঃ ভোগ্‌ল্‌ ইহা মথুরা চিত্রশালার জন্য সংগ্রহ করিয়া আনিয়াছেন।

**বিবরণ,**—সুগতপর বুদ্ধদর্শব

**মন্তব্য,**—প্রস্তর-নির্ম্মিত স্থূলকায় মনুষ্য-মূর্ত্তির পাদপীঠে লিপিটি আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম বা দ্বিতীয় শতাব্দীর অক্ষর। ইহার অনুবাদ করা যায় না।

---

## ৭৫। লক্ষ্ণৌ চিত্রশালার বৌদ্ধ মূর্ত্তির খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০ বন্দ্যোপাধ্যায়, এ-ই ১০ম খণ্ড, ১২১পৃঃ ও মু-ফ ৩।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—এই মূর্ত্তিটি ১৯০৯ খৃষ্টাব্দে লক্ষ্ণৌ চিত্রশালায় আবিষ্কৃত হইয়াছিল। ইহার পূর্ব্বের ইতিহাস জানিতে পারা যায় নাই।

**বিবরণ,**—বুদ্ধদেবস্য কুটুম্বিনিযে বুদ্ধপ্রতিম (।)

"বুদ্ধদেবের পত্নী বুদ্ধ-প্রতিমা……"

**মন্তব্য,**—হলুদ রঙের পাথরের বুদ্ধমূর্ত্তির নীচে এই কয়টি কথা খোদা আছে। ইহার অক্ষর খৃষ্টীয় পঞ্চম শতাব্দীর অক্ষর।

## ৭৬। মথুরা চিত্রশালার স্তম্ভ-লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০ ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, ১৪৭ পৃঃ, সংখ্যা জে—২১।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—অজ্ঞাত। ইহা বহু কাল হইতে মথুরা চিত্রশালায় আছে।

**বিবরণ,**—"জোডস"

"জোডের ( স্তম্ভ )"

**মন্তব্য,**—পাথরের বেষ্টনীর থামে ইহা খোদা আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম বা দ্বিতীয় শতাব্দীর অক্ষর।

---

## ৭৭। মথুরা চিত্রশালার স্তম্ভ-লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯০৯ ভোগেল, বি-ই-এফ্-ই-ও ৯ম খণ্ড, ৫২৯ পৃঃ; ১৯০৯ আ-সা-রি, ১৯০৬-৭, ১৫৭ পৃঃ; ১৯১০ মথুরা চিত্রশালার তালিকা।

**তারিখ,**—বুঝিতে পারা যায় না।

**ইতিহাস,**—অজ্ঞাত।

**বিবরণ,**—"দস।"

"দাস" বা "১০"।

**মন্তব্য,**—ইহা পাথরের বেষ্টনীর থামে খোদা আছে। এই থামে কচ্ছপজাতকের চিত্র আছে। ইহা এখন মথুরা চিত্রশালায় আছে।

## ৭৮। মথুরা চিত্রশালার স্তম্ভ-লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০ ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, ১৫৩ পৃঃ, সংখ্যা জে—৫২।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—অজ্ঞাত।

**বিবরণ,**—শিবর

**মন্তব্য,**—এই অক্ষর তিনটি পাথরের বেষ্টনীর থামে খোদা আছে। ইহা সম্ভবতঃ শিল্পীর নাম। অক্ষর তিনটিই উল্টা্ন (উপরের দিক্ নীচে) আছে। ছাপা প্রকাশিত হয় নাই।

## ৭৯। মথুরার গোপালপুরের স্তম্ভ-লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০ ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, ১৫৬ পৃঃ, সংখ্যা জে—৬৮।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—ইহা মথুরা নগরের গোপালপুর মহল্লায় একটি মঠে আবিষ্কৃত হইয়াছিল। রায় বাহাদুর রাধাকৃষ্ণ ইহা মথুরা চিত্রশালার জন্য ক্রয় করিয়াছেন।

**বিবরণ,**—"রম।"

"রাম বা রামের"

**মন্তব্য,**—পাথরের বেষ্টনীর থামে এই দুইটি অক্ষর খোদা আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম বা দ্বিতীয় শতাব্দীর অক্ষর।

---

## ৮০। মথুরা চিত্রশালার স্তম্ভ-লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০ ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, ১৪৫ পৃঃ, সংখ্যা জে—১৩।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—অজ্ঞাত।

**বিবরণ,**—স [ং] ঘ দেবস

"সংঘ দেবের ( দান )।"

**মন্তব্য,**—পাথরের বেষ্টনীর থামে ইহা খোদা আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম বা দ্বিতীয় শতাব্দীর।

## ৮১। মথুরার স্তম্ভ-মূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৮৪, কানিংহাম, আ-সা-রি, ১৭শ খণ্ড, পৃঃ ১০৮, সংখ্যা ১; ১৯১০, ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ১৭৮, সংখ্যা পি ৩১।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—এই পাথরখানা মথুরার তহশীল কাছারীর ফটকে ডাক্তার ভোগেলের ফটোগ্রাফার কর্ত্তৃক আবিষ্কৃত হইয়াছিল।

**বিবরণ,**—দ [া] নং ভিক্ষো [ঃ] সজ্ঘদেবস্য

"ভিক্ষু সজ্ঘদেবের দান"

**মন্তব্য,**—এই পাথরখানি এখন মথুরার চিত্রশালায় আছে। ইহার ভাষা সংস্কৃত। ইহার ছাপ ছাপা হয় নাই।

## ৮২। মথুরার স্তম্ভ-মূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৮৪, কানিংহাম, আ-সা-রি ১৮শ খণ্ড, পৃঃ ১০৮, সংখ্যা ৪; ১৯১০ ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ১৭৭, সংখ্যা পি ২৩।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—অজ্ঞাত।

**বিবরণ,**—স…জ [ মি ] তস্য বোজ্য-বাসিকস্য……হিচগুস্য

শিতকল গতানাং পূজায়ে ভবতু সধ্যি বিহারিস্য

[র্ম্ম দে ] বস্য অরোগ্য দক্ষিণায়ে

"......বোজ্য নিবাসী......জমিত্রের......শীত-কাল অতীত.........পূজার নিমিত্ত......সধ্যি বিহারী ধর্ম্মদেবের আরোগ্য দক্ষিণার জন্য........."

**মন্তব্য**,—ইহার ছাপ ছাপা হয় নাই। সধ্যি বিহারি শব্দ "সদ্ধেবিহারি," "সদেবিহারি" প্রভৃতি ভিন্ন আকারে দেখা যায়।

## ৮৩। মথুরার স্তম্ভ-মূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ**,—১৮৮৪, কানিংহাম, আ-সা-রি, ১৭শ খণ্ড, পৃঃ ১০৮, সংখ্যা ২ ; ১৯১০, মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ১৭৭, সংখ্যা পি, ২৭।

**তারিখ**,—উল্লেখ নাই।

**ইতিহাস**,—অজ্ঞাত।

**বিবরণ**,—[সিদ্ধং] দজ (দানং) ভিক্ষুণো ভদ্রস্য ভদ্রঘোষস্য চ।

"সিদ্ধ হউক। ভিক্ষু ভদ্র ও ভিক্ষু ভদ্রঘোষের দান।"

**মন্তব্য**,—ইহার ছাপ ছাপা হয় নাই।

## ৮৪। মথুরার স্তম্ভ-মূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ**,—১৯১০, ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ১৭৮, সংখ্যা পি, ২৮।

**তারিখ**,—উল্লেখ নাই।

**ইতিহাস**,—অজ্ঞাত।

**বিবরণ**,—[সিদ্ধং] দানং (?) ভিক্ষো ভদ্রস্য ভদ্রঘোষ [স্য চ]।

"সিদ্ধ হউক। ভিক্ষু ভদ্র এবং ভদ্রঘোষের দান।"

**মন্তব্য**,—ইহার ছাপ ছাপা হয় নাই।

## ৮৫। মথুরার স্তম্ভ-মূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ**,—১৯১০, ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ১৭৯, সংখ্যা পি, ৩৩।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—অজ্ঞাত।

**বিবরণ,**—দ[া] নং ভিক্ষুস [্য] বুদ্ধমীত্রস [্য]

"ভিক্ষু বুদ্ধমিত্রের দান"

**মন্তব্য,**—ইহার ছাপ ছাপা হয় নাই।

## ৮৬। মথুরার স্তম্ভ-মূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯০৯, বন্দ্যোপাধ্যায়, এ-সো-প, নব পর্য্যায়, ৫ম খণ্ড, পৃঃ ২৩৮, সংখ্যা ৩।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—দশটি স্তম্ভমূল উত্তর-পশ্চিম প্রদেশের সে কালের ছোট লাট মাননীয় জি, এম্ এড্মনষ্টোন কর্ত্তৃক ১৮৬৪ খৃষ্টাব্দে এসিয়াটিক সোসাইটিতে প্রদত্ত হইয়াছিল।

**বিবরণ,**—"ভিক্ষুস্য" ব্যতীত আর কিছু পড়িতে পারা যায় না।

**মন্তব্য,**—লাল পাথরের গোল স্তম্ভ মূলের চারি দিকে এক ছত্র লেখা ছিল, তাহার সমস্তই প্রায় ক্ষয় হইয়া গিয়াছে। অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর। ইহা এখন কলিকাতার চিত্রশালায় আছে।

## ৮৭। মথুরার স্তম্ভ-মূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০, ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ১৭৮, সংখ্যা পি ৩০।

**তারিখ,**—অজ্ঞাত।

**ইতিহাস,**—এই প্রস্তরখানি ১৯০৭ খৃষ্টাব্দে ডাক্তার ভোগেলের ফটোগ্রাফার মথুরার তহশীলের ফটকে আবিষ্কার করিয়াছিলেন।

**বিবরণ,**—[দা] নং বিশ্বসিকস্য শূস্থলস্য কু [ং] ভকো

সভর্য্যকস্য সপু [ত্রকস্য]......

"সত্তার্য্যাপুত্র বিশ্বসিক শৃঙ্খলের দান।"

**মন্তব্য,**—ইহার ছাপ ছাপা হয় নাই।

---

## ৮৮। মথুরার স্তম্ভ-মূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০, ভোগেল, মথুরা চিত্রশালার তালিক পৃঃ ১৭৮, সংখ্যা পি ৩২।

**তারিখ,**—অজ্ঞাত।

**ইতিহাস,**—অজ্ঞাত।

**বিবরণ,**—জ......অয়ি (?) কু [ং] ভকো দ [া] নং ভি
[ক্ষু] স্য সঙ্ঘবর্ম্ম [স্য] বন্ধ (?) স্য চ।

"এই কুম্ভক......ভিক্ষু সঙ্ঘবর্ম্মা ও ভিক্ষু বন্ধের দান"

**মন্তব্য,**—ইহার ছাপ ছাপা হয় নাই।

---

## ৮৯। মথুরার স্তম্ভ-মূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০, ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ১৭৬, সংখ্যা পি ২১।

**তারিখ,**—অজ্ঞাত।

**ইতিহাস,**—অজ্ঞাত।

**বিবরণ,**—অয় [ং] কু [ং] ভ ক দা [নং] সঙ্ঘ প্রাকৃতানাং
ভদ্রঘোষ-প্র [মুখানাং]

"এই কুম্ভক ভদ্রঘোষ প্রমুখ সঙ্ঘ-প্রাকৃতগণের (বৌদ্ধসঙ্ঘের প্রধান-গণের) দান।"

**মন্তব্য,**—ইহার ছাপ ছাপা হয় নাই।

---

## ৯০। মথুরার স্তম্ভ-মূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৯১০, ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ১৭৭, সংখ্যা পি ২৫।

তারিখ,—অজ্ঞাত।

ইতিহাস,—অজ্ঞাত।

বিবরণ,—অয়ং [ কুংভকো দানং ] সঙ্ঘপ্রাকৃতানং ভদ্রঘোষ প্রমুখা [ নং ]

"এই কুম্ভক ভদ্রঘোষ প্রমুখ সঙ্ঘপ্রাকৃতগণের দান"

মন্তব্য,—ইহার ছাপ ছাপা হয় নাই। ৮৯,৯০ ও ৯১ সংখ্যক লিপির বিষয় এক।

৯১। মথুরার স্তম্ভ-লিপির খোদিত লিপি।

পূর্ব্বোল্লেখ,—১৯১০, ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ১৭৭, সংখ্যা পি ২৬।

তারিখ,—অজ্ঞাত।

ইতিহাস,—অজ্ঞাত।

বিবরণ,—অয়ং [ কুংভকো ] দানং সঙ্ঘপ্রকৃতানং ভদ্রঘোষ [ প্রমুখানং ]

মন্তব্য,—৯০ সংখ্যক লিপির অনুবাদ ও মন্তব্য দেখুন।

---

৯২। মথুরার স্তম্ভ-মূলের খোদিত লিপি।

পূর্ব্বোল্লেখ,—১৯১০, ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ১৭৭, সংখ্যা পি ২৪।

তারিখ,—অজ্ঞাত।

ইতিহাস,—অজ্ঞাত।

বিবরণ,—দানং সঙ্ঘপ্রকৃতানং ভদিল প্রমুখন [ ং ]

"ভদ্রিল প্রমুখ সঙ্ঘপ্রাকৃতগণের দান।"

মন্তব্য,—ইহার ছাপ ছাপা হয় নাই। প্রকৃতানং শব্দে " " এবং "ি " উভয় মাত্রাই ব্যবহৃত হইয়াছে।

## ৯৩। মথুরার স্তম্ভ-মূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ**,—১৯১০, ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ১৭৯, সংখ্যা পি ৩৭।

**তারিখ**,—অজ্ঞাত।

**ইতিহাস**,—অজ্ঞাত।

**বিবরণ**,—দানং সজ্ঘপ্রকৃতানাং ভদ্দিলপ্রমুখানং সর্ব্বসত্বানাং হিত
[ সুখার্থং ]

"ভদ্দিল ( ভদ্রিল ) প্রমুখ সজ্ঘপ্রাকৃতগণের দান, সর্ব্বসত্বের হিতসুখের নিমিত্ত।"

**মন্তব্য**,—ইহার ছাপ ছাপা হয় নাই। ৯২ সংখ্যক লিপি দেখুন।

## ৯৪। মথুরার স্তম্ভ-মূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ**,—১৯১০, ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ১৭৯, সংখ্যা পি ৩৬।

**তারিখ**,—অজ্ঞাত।

**ইতিহাস**,—অজ্ঞাত।

**বিবরণ**,—খোদিত লিপির চিহ্ন মাত্র আছে, ইহার পাঠোদ্ধার হয় নাই।

**মন্তব্য**,—ইহার ছাপ ছাপা হয় নাই।

## ৯৫। মথুরার স্তম্ভ-মূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ**,—১৯১০, ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ১৭৬, সংখ্যা পি ৩৯।

**তারিখ**,—অজ্ঞাত।

**ইতিহাস**,—অজ্ঞাত।

**বিবরণ,**—খোদিত লিপির চিহ্ন মাত্র আছে, ইহার পাঠোদ্ধার অসম্ভব।

**মন্তব্য,**—ইহার ছাপ ছাপা হয় নাই।

## ৯৬। মথুরার জেলখানা ঢিবির স্তম্ভ-পাদমূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৭০, ডাউসন, র-এ-স-প, নব পর্য্যায়, ৫ম খণ্ড, পৃঃ ১৮৭, ২৩ নং ও মু-ফ; ১৮৭৭ গ্রাউস, ই-এ, ৬ষ্ঠ খণ্ড, পৃঃ ২১৮, ৩ নং ও মু-ফ; ১৮৮০ গ্রাউস, মথুরা, পৃঃ ১৫৪, ও মু-ফ; ১৮৯০ সেনার্ট কর্ত্তৃক সংশোধিত, জ-এ, ৮ম পর্য্যায়, ১৫শ খণ্ড, পৃঃ ১২১; ১৯০১ ভাণ্ডারকার, র-এ-স-প (বোম্বাই) ২০ খণ্ড, পৃঃ ২৬৯; ১৯০৪ লুডার্স কর্ত্তৃক সংশোধিত, ই-এ, ৩৩ খণ্ড, পৃঃ ১৫৫। ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, পৃঃ ১৭৬, সংখ্যা পি ২২।

**ইতিহাস,**—ইহা সম্ভবতঃ ১৮৭৭ খৃষ্টাব্দে মথুরার জামালপুর মহল্লায় আবিষ্কৃত হইয়াছিল। শ্রীযুক্ত গ্রাউস ইহা তহশীলের তোরণে গ্রথিত দেখিতে পাইয়াছিলেন।

**বিবরণ,**—খোদিত লিপিটি এইরূপ;—

১। অয়ং কু (ং) ভকো দানং ভিক্ষুনং সুরীয়স্য বুদ্ধরক্ষিতস্য চ প্রহণীক (া) ন (ং)। অনেন।

২। দেয়ধর্ম্মপরিত্যাগেন সর্ব্বেষাং প্রহণীকানাং আরোগ্য দক্ষিণায়ে ভবতু।

"এই কুম্ভক ভিক্ষু সুরীয় ও বুদ্ধরক্ষিতের দান। এই দেবধর্ম্ম পরিত্যাগের জন্য সমস্ত প্রহণীকগণ আরোগ্য লাভ করুন।"

**মন্তব্য,**—"প্রহণীক" শব্দ অদ্যাপি নিশ্চিতরূপে অনূদিত হয় নাই। লাল পাথরের স্তম্ভপাদমূলে এই খোদিত লিপি আছে। ইহা এক্ষণে মথুরার চিত্রশালায় আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

## ৯৭। মথুরার বৌদ্ধ স্তম্ভ-পাদমূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৭০ রাজেন্দ্রলাল মিত্র, এ-স-প, ৩৯ সংখ্যা,

১ম খণ্ড, ১২৮ পৃঃ, ৬ নং ও মু-ফ ৫ ; ১৮৭০ ডাউসন, র-এ-স-প, নব পর্য্যায়, ৫ম সংখ্যা, ১৮৬ পৃঃ, ১৩ নং ; ১৯০৪ লুডার্স কর্তৃক সংশোধিত, ই-এ, ৩৩ সংখ্যা, ১৫৪ পৃঃ, ৩৬ নং। ১৯০৯ বন্দ্যোপাধ্যায়, এ-স-প, নব পর্য্যায়, ৫ম সংখ্যা, ২৪৩ পৃঃ, ৯ নং ও মু-ফ।

**ইতিহাস,**—১৮৬০ খৃষ্টাব্দে মথুরার কালেক্টরী কাছারির ভিত্তি খনন-কালে ৩০টি স্তম্ভপাদমূল আবিষ্কৃত হইয়াছিল। উত্তর-পশ্চিমের তৎকালীন ছোট' লাট বাহাদুর তাহার মধ্যে ১০টি এসিয়াটিক সোসাইটিতে প্রদান করিয়াছিলেন। ইহা তাহারই অন্যতম।

**বিবরণ,**—১। দানং বিশ্বসিকস্য বত (ক) মিহিরস্য সহা
পুত্রেন হোরমুদ্খতেন ই ( মেন )
২। দেবধর্ম পরিত্যাগেন অচল মখ ( ? সুখ )
হিতয়ে ভবতু।

"পুত্র হোরমুদখতের সহিত বিশ্বসিক বকমিহিরের দান, এই দেব ধর্ম্ম পরিত্যাগ অচল হিত-সুখের কারণ হউক"

**মন্তব্য,**—লাল পাথরের গোল স্তম্ভ-পাদমূলে এই খোদিত লিপি আছে। ইহা এক্ষণে কলিকাতার চিত্রশালায় আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

## ৯৮। মথুরার স্তম্ভ-মূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৭০, রাজেন্দ্রলাল মিত্র, এ-স-প, ৩৯ সংখ্যা, ১ম খণ্ড, ১২৮ পৃঃ, ৫ এ ও ৫ বি সংখ্যা, ও মু-ফ ৫ ; ১৮৭০, ডাউসন্, র-এ-স-প, নব পর্য্যা, ৫ম সংখ্যা, ১৮৬ পৃঃ, ১২নং ; ১৯০৪, লুডার্স কর্তৃক সংশোধিত, ই-এ, ৩৩ সংখ্যা, ১৫৪ পৃঃ, ৩৪, ৩৫ নং ; ১৯০৯, বন্দ্যোপাধ্যায়, এ-স-প, নব পর্য্যা, ৫ম সংখ্যা, ১নং, ২৪৩ পৃঃ, ও মু-ফ।

**ইতিহাস,**—১৮৬০ খৃষ্টাব্দে মথুরার কালেক্টরী কাছারির ভিত্তি খনন-কালে ৩০টি স্তম্ভপাদমূল আবিষ্কৃত হয়। উত্তর-পশ্চিমের তৎকালীন ছোট লাট তন্মধ্যে ১০টি এসিয়াটিক সোসাইটিতে প্রদান করেন। ইহা তাহারই অন্যতম

**বিবরণ**,—১। দানং বিশ্বসিকস্য বকমিহিরস্য সহা পুত্রেন
হোরমুদখরেন
২। ইমেন দেবধর্ম্ম পরিত্যাগেন অচল হিত সুখায়ে
(?) ভবতু।

"পুত্র হোরমুদখরের সহিত বিশ্বসিক বকমিহিরের দান। এই আত্মত্যাগ ও ধর্ম্মার্থ দান অচল হিতসুখার্থ হউক"

**মন্তব্য**,—লাল পাথরের গোল স্তম্ভপাদমূলে এই খোদিত লিপি আছে। ইহা এক্ষণে কলিকাতার চিত্রশালায় আছে। "ইমেন" বা "অনেন দেবধর্ম্ম-পরিত্যাগেন" কলিকাতার চিত্রশালার একটি খোদিত লিপিতে, লক্ষ্ণৌর চিত্র-শালার একটি বৌদ্ধ মূর্ত্তির পাদপীঠের খোদিত লিপিতে (No. B 2) ও মথুরার চিত্রশালার একটি খোদিত লিপিতে (P, 22) পাওয়া গিয়াছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

## ৯৯। মথুরার বৌদ্ধ খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ**,—১৮৭০, মিত্র, এ-স-প, ৩৯ খণ্ড, ১ম খণ্ড, পৃঃ ১৩০, সংখ্যা ২০, ও মু-ফ ৭; ১৯০৪, লুডার্স কর্ত্তৃক সংশোধিত, ই-এ, ৩৩ খণ্ড, পৃঃ ১৫৫. ১০০ পাদটীকা। ১৯০৯, বন্দ্যোপাধ্যায়, এ-স-প, নব পর্য্যায়, ৫ম খণ্ড, ২৪০ পৃঃ, সংখ্যা ৮, ও মু-ফ ১১।

**ইতিহাস**,—১৮৬০ খৃষ্টাব্দে মথুরার কালেক্টরী কাছারীর ভিত্তি খনন-কালে ৩০টি স্তম্ভ-পাদমূল আবিষ্কৃত হইয়াছিল। তাহার মধ্যে ১০টি তৎকালীন উত্তর-পশ্চিমের ছোট লাট বাহাদুর এসিয়াটিক সোসাইটিতে প্রদান করিয়াছিলেন। ইহা তাহারই মধ্যে অন্যতম।

**বিবরণ**,—১। দানং বিশ্বসিকস্য বকমিহিরস্য সহাপুত্রেন
হোরমুণ্ডে তে (ন)মঃ
২। দেবধর্ম্ম পরিত্যাগেন ভ (অ) চল সুখায়ে
ভবতু।

"পুত্র হোরমুণ্ডের সহিত বিশ্বসিক বকমিহিরের দান……এই আত্মত্যাগ ও ধর্ম্মার্থ দান অচল সুখের কারণ হউক"

**মন্তব্য**,—লাল পাথরের গোল স্তম্ভের পাদমূলে এই খোদিত লিপি উৎকীর্ণ আছে। ইহা এক্ষণে কলিকাতার চিত্রশালায় আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

## ১০০। মথুরার বৌদ্ধ খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ**,—১৮৭০, ডাউসন্, র-এ-স-প, নব পর্য্যা, ৫ম সংখ্যা, ১৮৭ পৃঃ, ২১নং; ১৯০৪, লুডার্স, ই-এ, ৩৩ সংখ্যা, ১৫৫ পৃঃ, ৩৭ নং; ১৯১০, ভোগেল, মথুরা চিত্রশালার তালিকা, ১৭৮ পৃঃ, সংখ্যা পি ২৯।

**তারিখ**,—উল্লেখ নাই।

**ইতিহাস**,—ইহা এলাহাবাদ সাধারণ পুস্তকালয়ে ছিল। পূর্ব্বের ইতিহাস অজ্ঞাত।

**বিবরণ**,—দানং সঙ্ঘ-স্থবিরস্য ভদন্ত ... ...

"সঙ্ঘস্থবির ভদন্ত ... ... ... র-দান"

**মন্তব্য**,—ইহার ছাপ ছাপা হয় নাই এবং ইহা এলাহাবাদ হইতে মথুরার চিত্রশালায় আনা হইয়াছে। সঙ্ঘস্থবির বলিতে সঙ্ঘের প্রধান বা মঠাধ্যক্ষ বুঝায়।

## ১০১। মথুরার বৌদ্ধ খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ**,—১৮৭০, মিত্র, এ-স-প, ৩৯ সংখ্যা, ১ম খণ্ড, ১২৮ পৃঃ, ৯ নং, ও মু-ফ. ৫; ১৮৭০, ডাউসন্, র-এ-স-প; নব পর্য্যা, ৫ম সংখ্যা, ১৮৬ পৃঃ, ১৬নং; ১৯০৪ লুডার্স, ই-এ, ৩৩ সংখ্যা, ১৫৫ পৃঃ, ৩৮ নং।

**ইতিহাস**,—অজ্ঞাত।

**বিবরণ**,—দানং সঙ্ঘস্থবিরস্য.........

"সঙ্ঘ স্থবির...............র দান"

**মন্তব্য**,—এই খোদিত লিপি কিসের উপরে উৎকীর্ণ এবং এক্ষণে কোথায় আছে, তাহা জানা যায় নাই। সঙ্ঘস্থবির বলিতে সঙ্ঘের প্রধান বা মঠাধ্যক্ষ বুঝায়। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

## ১০২। মথুরার বৌদ্ধ খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৭০, মিত্র, এ-স-প, ৩৯ সংখ্যা, ১ম খণ্ড, ১২৮ পৃঃ, ৮নং, ও মু-ফ ৫; ১৮৭০, ডাউসন্, র-এ-স-প, নব পর্য্যা, ৫ম সংখ্যা, ১৮৬ পৃঃ, ১৫ নং, ১৯০৪, লুডার্স, ই-এ, ৩৩ সংখ্যা, ১৫৫ পৃঃ, ৩৯নং।

**ইতিহাস,**—অজ্ঞাত।

**বিবরণ,**—দানং সঙ্ঘস্থবিরস্য.........

"সঙ্ঘস্থবির......... র দান"

**মন্তব্য,** এই খোদিত লিপি কিসে উৎকীর্ণ আছে এবং এক্ষণে কোথায় আছে, তাহা জানা যায় নাই। সঙ্ঘস্থবির বলিতে সঙ্ঘের প্রধান বা মঠাধ্যক্ষ বুঝায়। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

## ১০৩। মথুরার স্তম্ভ-পাদমূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৭০, মিত্র, এ-স-প, ৩৯ সংখ্যা, ১ম খণ্ড, ১৩০ পৃঃ, ১৯নং, ও মু-ফ ৭; ১৯০৪, লুডার্স, ই-এ, ৩৩ সংখ্যা, ১৫৫ পৃঃ, ৪০নং।

**ইতিহাস,**—১৮৬০ খৃষ্টাব্দে মথুরার কালেক্টরীর ভিত্তি খননকালে ৩০টি স্তম্ভ-পাদমূল আবিষ্কৃত হয়। ইহা তাহারই মধ্যে অন্যতম।

**বিবরণ,**—দ (া) ন (ং) ভিক্ষুস্য বুদ্ধ (র) ক (ষি) তস্য
চ ভ (ি) ক্ষুস্য সংঙ্ঘ.........

"ভিক্ষু বুদ্ধরক্ষিত ও ভিক্ষু সঙ্ঘ (রক্ষিতের) দান"

**মন্তব্য,**—ইহা রক্তবর্ণ প্রস্তর-নির্ম্মিত স্তম্ভপাদমূলে উৎকীর্ণ আছে। কিন্তু ইহার বর্ত্তমান অবস্থান অদ্যাপি অবধারিত হয় নাই। ইহার অক্ষর প্রথম শতাব্দীর অক্ষর।

## ১০৪। মথুরার স্তম্ভ-পাদমূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৭০, মিত্র, এ-স-প, ৩৯ সংখ্যা, ১ম খণ্ড, ১২৮ পৃঃ, ১০নং ও মু-ফ ৫; ১৮৭০ ডাউসন্, র-এ-স-প, নবপর্য্যা, ৫ম সংখ্যা,

১৮৭ পৃঃ, ১৭নং; ১৯০৪, লুডার্স, ই-এ, ৩৩ সংখ্যা, ১৫৫ পৃঃ। ১৯০৯, বন্দ্যোপাধ্যায়, এ-স-প, নবপর্য্যা, ৫ম সংখ্যা, ২৪১-৪২, ৭নং ও মু-ফ ১১, ৭ নং।

**ইতিহাস,**—১৮৬০ খৃষ্টাব্দে মথুরার কালেক্টরীর ভিত্তি খননকালে ৩০টি স্তম্ভপাদমূল আবিষ্কৃত হয়। উত্তর-পশ্চিমের তৎকালীন ছোটলাট এড্‌মনষ্টোন্ সাহেব তন্মধ্যে ১০টি এসিয়াটিক সোসাইটিতে প্রদান করেন। ইহা তাহারই মধ্যে অন্যতম।

**বিবরণ,**—১। দানং ভিক্ষুস্য বুদ্ধরক্ষিতস্য ভণ্ডক্ষস্য সঙ্ঘে।

২। চতুর্দিশে।

"ভণ্ডক্ষনিবাসী ভিক্ষু বুদ্ধরক্ষিতের চতুর্দ্দিকের সঙ্ঘের দান"

**মন্তব্য,**—রক্তবর্ণ প্রস্তর-নির্ম্মিত স্তম্ভ-পাদমূলে এই খোদিত লিপিটি উৎকীর্ণ আছে। বুদ্ধরক্ষিতের দান সম্বন্ধীয় আর একখানি খোদিত লিপি রাজেন্দ্রলাল মিত্র প্রকাশ করিয়াছিলেন বটে, কিন্তু তাহা কলিকাতায় আসে নাই। ইহা এক্ষণে কলিকাতার চিত্রশালায় রক্ষিত আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম শতাব্দীর অক্ষর।

## ১০৭। মথুরার বৌদ্ধ স্তম্ভ-পাদমূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৭০, মিত্র, এ-স-প, ৩৯ সংখ্যা, ১ম খণ্ড, ১২৮ পৃঃ, ৭নং ও মু-ফ ৫; ১৮৭০, ডাউসন্, র-এ-স-প, নবপর্য্যা, ৫ম সংখ্যা, ১৮৬ পৃঃ, ১৪নং; ১৯০৪, লুডার্স, ই-এ, ৩৩ সংখ্যা, ১৫৫ পৃঃ।

**ইতিহাস,**—১৮৬০ খৃষ্টাব্দে মথুরার কালেক্টরী কাছারির ভিত্তি খননকালে ৩০টি স্তম্ভপাদমূল আবিষ্কৃত হইয়াছিল। ইহা তাহারই মধ্যে অন্যতম।

**বিবরণ,**—ভিক্ষুস্য বুদ্ধ রক্ষিতস্য চ শাক্য ভিক্ষু.........

"ভিক্ষু বুদ্ধরক্ষিত ও শাক্য ভিক্ষু..........দান"

**মন্তব্য,**—ইহা রক্তবর্ণ প্রস্তর-নির্ম্মিত স্তম্ভ-পাদমূলে উৎকীর্ণ আছে। ইহা এক্ষণে কোথায় এবং কি ভাবে আছে, তাহা জানা যায় নাই। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম অথবা দ্বিতীয় শতাব্দীর অক্ষর।

## ১০৬। মথুরার বৌদ্ধ খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৭০, মিত্র, এ-স-প, ৩৯ সংখ্যা, ১ম খণ্ড, ১২৮ পৃঃ, ৪নং, ও মু-ফ ৫; ১৮৭০, ডাউসন্, র-এ-স-প, নবপর্য্যা, ৫ম সংখ্যা, ১৮৬ পৃঃ, ১১ নং। ১৯০৯, বন্দ্যোপাধ্যায় এ-স-প, ৫ম সংখ্যা, নব পর্য্যা, ৭ নং, ২৪১ পৃঃ, ও মু-ফ।

**ইতিহাস,**—১৮৬০ খৃষ্টাব্দে মথুরার কালেক্টরী কাছারির ভিত্তি খনন-কালে ৩০টি স্তম্ভপাদমূল আবিষ্কৃত হইয়াছিল। তন্মধ্যে ১০টি উত্তর-পশ্চিমের ছোট লাট এসিয়াটিক সোসাইটিতে প্রদান করিয়াছিলেন। ইহা তাহারই মধ্যে অন্যতম।

**বিবরণ,**—খোদিত লিপিটি এইরূপ;—

দানং ভিক্ষুস্য (বৌদ্ধ) ঘোষস্য ফল ফ······

"ভিক্ষু বৌদ্ধ ঘোষের দান..........."

**মন্তব্য,**—রক্তবর্ণ প্রস্তর-নির্ম্মিত স্তম্ভপাদমূলে এই খোদিত লিপিটি উৎকীর্ণ আছে। ইহা এক্ষণে কলিকাতার চিত্রশালায় রক্ষিত আছে। (No. M. 2c.) ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম বা দ্বিতীয় শতাব্দীর অক্ষর।

## ১০৭। মথুরার স্তম্ভ-পাদমূলের খোদিত লিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৭০, রাজেন্দ্রলাল মিত্র, র-এ-স-প, ৩৯ সংখ্যা, ১ম ভাগ, ১২৭ পৃঃ, ৩নং ও মু-ফ ৫; ১৮৭০, ডাউসন্, র-এ-স-প, নবপর্য্যা, ৫ম সংখ্যা, ১৮৫ পৃঃ, ১০নং ও মু-ফ। ১৯০৯, বন্দ্যোপাধ্যায়, এ-স-প, নব পর্য্যা, ৫ম সংখ্যা, ২৪১ পৃঃ, মু-ফ ১০৫ নং।

**তারিখ,**—উল্লেখ নাই।

**ইতিহাস,**—১৮৬০ খৃষ্টাব্দে মথুরার কালেক্টরী কাছারির ভিত্তি খনন-কালে ৩০টি স্তম্ভপাদমূল আবিষ্কৃত হইয়াছিল, তাহার মধ্যে ১০টি এসিয়াটিক সোসাইটিতে প্রদত্ত হইয়াছিল। ইহা তাহারই মধ্যে অন্যতম।

**বিবরণ,**—খোদিত লিপিটি এইরূপ;—

১। দানং ভীক্ষুস্য বুদ্ধদাসস্য সঙ্ঘমীত্রস্য সদেবি-
হারিস পঞ্চত্রিংশস্য

২। ·········ঐবব সাঙ্ঘস্য।

"ভিক্ষু বুদ্ধদাস ও তাঁহার সহচর সঙ্ঘমিত্রের দান·········পঞ্চত্রিংশৎ·········
ঐব্ব সঙ্ঘের···············"

**মন্তব্য,**—ইহা রক্তবর্ণ প্রস্তর-নির্ম্মিত স্তম্ভপাদমূলে উৎকীর্ণ আছে। খোদিত লিপিটিতে তারিখের উল্লেখ নাই। পঞ্চত্রিংশৎ শব্দে বর্ষ বুঝায় না, কি বুঝাইত, তাহা আর পাঠ করিবার উপায় নাই। ইহা এক্ষণে কলিকাতার চিত্রশালায় রক্ষিত আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম অথবা দ্বিতীয় শতাব্দীর অক্ষর।

---

## ১০৮। মথুরার বৌদ্ধ স্তূপের খোদিতলিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৭০, মিত্র, এ-স-প, ৩৯ সংখ্যা, ১ম খণ্ড, ১২৯ পৃঃ, ১৩ নং ও মু-ফ ৫; ১৮৭০ ডাউসন্, র-এ-সো-প, নব পর্য্যায়, ১৮৭ পৃঃ, ২০নং ও মু-ফ। ভোগেল, মথুরার চিত্রশালার তালিকা, পৃঃ ১৬৬, সংখ্যা এন্ ১ ও মু-ফ ৪।

**ইতিহাস,**—অজ্ঞাত। ইহা ১৯০৭ খৃষ্টাব্দ পর্য্যন্ত এলাহাবাদের সাধারণ পুস্তকাগারে রক্ষিত ছিল। পরে ডাক্তার ভোগেলের চেষ্টায় মথুরায় পুনরানীত হইয়াছে।

**বিবরণ,**—খোদিত লিপিটি এইরূপ ;—

নশাপ্রিয়ায়ে শুরনস্য ধিতু

"শুরনের কন্যা নশাপ্রিয়ার (দান)।"

**মন্তব্য,**—রক্তবর্ণ প্রস্তর-নির্ম্মিত ক্ষুদ্র স্তূপের উপরিভাগে এই খোদিত লিপিটি উৎকীর্ণ আছে। স্তূপের প্রতি দিকে অভয়-মুদ্রায় অবস্থিত বুদ্ধমূর্ত্তি আছে। ইহা এক্ষণে মথুরার চিত্রশালায় রক্ষিত আছে। ইহার অক্ষর খৃষ্টীয় প্রথম অথবা দ্বিতীয় শতাব্দীর অক্ষর।

---

## ১০৯। মথুরার বৌদ্ধ খোদিতলিপি।

**পূর্ব্বোল্লেখ,**—১৮৭০ ডাউসন্, র-এ-সো-প, নবপর্য্যায়, ৫ম সংখ্যা, ১৮৭ পৃঃ, ২২নং। ১৮৮৪, কানিংহাম্, আ-সা-রি, ১৭শ খণ্ড, পৃঃ ১০৮, সংখ্যা ৩।

